# শ্রদ্ধাঞ্জলি

*আধ্যাত্মিক জগতের উচ্চ আসনের অধিকারী কুতবে দাওরান, তাপসকুল শিরোমণি,*
*সৈয়দী, ওয়া মুর্শেদী শাহ জাহাঁগীর মোহাম্মদ আরেফুল হাই শাহ ছাহেব কেবলা,*
*সাজ্জাদানশীন, দরবারে আলীয়া জাহাঁগীরিয়া মির্জাখীল শরীফ ।*

আস্‌সালামু আলাইকুম ওয়া রাহামাতুল্লাহে ওয়া বারাকাতুহু,

সহস্র সম্মান পূর্বক বিনীত নিবেদন এই যে, শ্রদ্ধাস্পদ জনাব আব্দুল হামীদ কোরেসী জাহাঁগীরির মাধ্যমে সুসংবাদ প্রাপ্ত হয়েছি যে, দরবার আলীয়া জাহাঁগীরিয়া দুশত পাঁচ বৎসর পূর্তি উদ্‌যাপন পবিত্র জমাদিউসসানি মাসে অনুষ্ঠিত হতে যাচ্ছে। একই সাথে ৩য় শাহ জাহাঁগীর শমছুল আরেফীন হজরত সৈয়দ মোহাম্মদ মখছুছুর রহমান শাহ জাহাঁগীরের ১০০তম বেলাদত শরীফ এবং পরম পূজনীয় আপনার (কঃ) ৭৫তম বেলাদত শরীফের অনুষ্ঠানও ইহার মধ্যে অর্ন্তভূক্ত রয়েছে। এ সৌভাগ্যময় ও আনন্দপূর্ণ উপলক্ষকে কেন্দ্র করে অধম অন্তরে অন্তঃস্থল থেকে শ্রদ্ধা জ্ঞাপন করছি।

এ অধম এবং তাঁর বংশধর দরবারে আলীয়া জাহাঁগীরিয়ার সহিত প্রায় ৭০ বছরের সম্পর্ক সন্দেহাতীতভাবে এক বৃহৎ সৌভাগ্যময় জীবনের সম্পদ। জনাব ছাহেবজাদা আল্লামা সৈয়দ মোহাম্মদ মকছুদুর রহমান দরবারে আলীয়া মির্জাখীল শরীফ হতে ২০১১ খৃষ্টাব্দে শুভাগমনকালীন সময়ে অধম তাঁর পবিত্র সংস্পর্শে কয়েক ঘন্টা অতিক্রম করি –যা এ অধমের সুপ্ত হৃদয়ের জন্য রূহানী ফুয়ুজাতের মাধ্যম।

এ পর্যায়ে নিবেদন করছি যে, এ অধমের সরকারী চাকুরীর দায়িত্ব তথা পদস্থ দায়িত্ব আদায়ের সাথে সাথে দেশের বিভিন্ন এলাকায় বিভিন্ন সময় অবস্থান করা ও অপরাপর সরকারী দায়িত্ব আদায়ের পাশাপাশি আউলিয়ায়ে কেরামের মাজার শরীফে হাজেরী এবং ত্বরীকতের বুজুর্গদের জিয়ারত ও কদমবুচির বৃহৎ সুযোগ যেন আমার জন্য সৃষ্টি হয়। এ অল্প কয়েক লাইন লেখার উদ্দেশ্য হল, লেখক এ সময়ে অধিকাংশ সুফি মাহাত্মাগণকে তাসাউফে উন্নতি বিষয়ে সিল্‌সিলায়ে আলীয়া জাহাঁগীরিয়ার সহিত সম্পর্কিত খোলাফায়ে কেরামকে মূল কার্য সম্পাদন ও খেদমত স্বীকৃতি দানকারী হিসেবে পেয়েছি। এ মহাত্মাগণের বাণী ও তাঁদের দর্শন অধমের আধ্যাত্মিক অবস্থার উপর যেরূপ প্রভাব বিস্তার করতে থাকে, ফলে হৃদয়ে যে প্রশান্তি অর্জন হচ্ছে তা বর্ণনা করা কঠিন। এদ্বারা বাস্তব বিষয় দিবালোকের মত সুস্পষ্ট যে, পাকিস্তান রাষ্ট্রের আনাচে কানাচে সিল্‌সিলায়ে আলীয়ার ফয়েজ ও বরকত প্রত্যেক ভক্ত ও অনুসারীদের হৃদয়ে উত্তাল তরঙ্গের মত প্রবাহিত রয়েছে।

আল্লাহ তা'আলার দরবারে প্রার্থনা যে, আল্লাহ যেন জাহাঁগীরি বাগানকে সুশোভিত রাখেন এবং মুসলিম উম্মার জন্য এর ফয়েজ অনন্তকাল পর্যন্ত স্থায়ী রাখেন। বরকত অর্জনের মহৎ উদ্দেশ্যে অতি ক্ষুদ্র ও নগণ্য এ কাগজটি বিনয়ের নজরানা হিসেবে পেশ করলাম। এ অধম এবং তার পরিবারের সকলের জন্য দোয়া প্রার্থনা করছি।

৭ রবিউসসানি ১৪৩৪ হিঃ
১৮ ফেব্রুয়ারী ২০১৩ খৃঃ

– দোয়াপ্রার্থী –

**রানা শফকত আলী খান**

بسم الله الرحمن الرحيم



# دربار عالیہ قادریہ چشتیہ جہانگیریہ شکوریہ



فون 4429934

ایف-۳۴۳، سیٹلائٹ ٹاؤن سید پور روڈ
راولپنڈی

25 فروری 2013ء

عزت مآب حضرت شاہ جہانگیر سید محمد عارف الحی شاہ

سجادہ نشین دربار عالیہ چاٹگام، مرزاکھیل شریف

السلام وعلیکم ورحمۃ اللہ وبرکاتہ

یہ پروردگار عالم کا انتہائی فضل وکرم، احسان اور آقائے دوجہان حضور کریم ﷺ کی خصوصی نظر کرم ہے کہ جو بزرگان سادات نے آج سے ۲۰۵ سال سے قبل چاٹگام شریف میں حضرت غوث زمان، شیخ العارفین سیدنا مولانا حضرت شاہ مخلص الرحمان الملقب جہانگیر شاہؒ اور فخر العارفین حضرت سیدنا محمد عبدالحی شاہؒ نے جو اسلام کی بنیاد اس خطے میں رکھی، وہ آج بھی نور کی کرنیں بکھیر رہی ہیں۔ دربارِ عالی جہانگیری کی ۲۰۵ سالہ تقریب تاسیس کا امسال جمادی الثانی میں انعقاد اور حضرت شمس العارفین سید مخصوص الرحمان شاہؒ کا سوسالہ یوم ولادت 27 جمادی الثانی کے ساتھ ساتھ آپ حضور کا 75واں یوم ولادت (17 جمادی الثانی) کو منعقد ہونا ہم سب متوسلین سلسلہ عالیہ کے لیے انتہائی خوشی کا باعث ہے۔

خداوند کریم کی بنائی ہوئی کائنات تو بہت وسیع ہے لیکن اس خطہ میں خصوصی لاکھوں کی تعداد میں مریدین سلسلہ عالیہ قادریہ، چشتیہ ابوالعلائیہ، جہانگیریہ فیض پا رہے ہیں۔

جہاں کو راہ حقیقت دکھائی جاتی ہے
عطاء کی شان عجیب شان پائی جاتی ہے
اب بھی رہے کوئی پیاسا اس کا مقدر ہے
آپ نے بہادی ہیں نہریں مے عرفان کی

(صاحبزادہ شاہ غلام مصطفیٰ)

قادری، چشتی، جہانگیری، شکوری

راولپنڈی، پاکستان





**শ্রদ্ধাস্পদ হজরত শাহ জাহাঁগীর সৈয়দ মোহাম্মদ আরেফুল হাই (কঃ)**
সাজ্জাদানশীন, দরবারে আলীয়া, মির্জাখীল শরীফ, চট্টগ্রাম।

আস্‌সলামু আলাইকুম ওয়া রাহমাতুল্লাহে ওয়া বরকাতুহু,

পরওয়ারদেগারে আলমের অশেষ কৃপা, অনুগ্রহ ও বদান্যতা এবং উভয় জগতের পথিকৃৎ হুজুর করীম (দঃ) এর বিশেষ সুদৃষ্টি যে, যে সকল মাহাত্মাগণ দু'শত পাঁচ বছর পূর্বে চট্টগ্রাম শরীফে হজরত গৌছে জমান শেখুল আরেফীন সৈয়দুনা ও মাওলানা হজরত শাহ মোহাম্মদ মোখলেছুর রহমান জাহাঁগীরি শাহ এবং ফখরুল আরেফীন হজরত সৈয়দুনা আব্দুল হাই এতদঞ্চলে ইসলামের যে ভিত্তি রচনা করেছেন তা এখনও আলো বিকিরণ করছে। দরবারে আলীর জাহাঁগীরির দু'শত পাচঁ বছর পূর্তি এ বৎসর জমাদিউসসানিতে উদ্‌যাপন ও হজরত শমছুল আরেফীন সৈয়দ মখছুছুর রহমান শাহ এর ১০০তম বেলাদত শরীফ ২৭ জমাদিউসসানি এবং ১৭ জমাদিউসসানি আপনার ৭৫তম বেলাদত শরীফ সিল্‌সিলার সাথে সম্পর্কিত ভক্ত মুরিদগণের জন্য অশেষ আনন্দের বিষয় ।

আল্লাহর সৃষ্ট এ পৃথিবীতে শুধুমাত্র সিল্‌সিলায়ে আলীয়া কাদেরীয়া চিশতিয়া আবুল উলাইয়া জাহাঁগীরিয়ার লক্ষ লক্ষ মুরিদগণ এ ত্বরিকার ফয়েজ প্রাপ্ত হচ্ছে।

"জগতকে সঠিক পথ নির্দেশনা দিচ্ছে
দানের আশ্চর্য্যজনক শান পাওয়া যাচ্ছে

আজও যদি কোন উপযুক্ত পিপাসু থাকে
তিনি মারফতের শরাবের নদী প্রবাহ করে দিয়েছে "।

– দোয়া প্রার্থী –

**ছাহেবজাদা শাহ গোলাম মোস্তফা**
কাদেরী, চিশতী, জাহাঁগীরি, শকুরী।

بسم اللہ الرحمٰن الرحیم

# هدیۂ تهنیت و عقیدت

سیدنا و مولانا بدر الملت والدین، جناب شاہ جهانگیر محمد عارف الحی شاہ صاحب قبلہ

زیب سجادہ دربار عالی جهانگیری، مرزا کهیل شریف

السلام علیکم ورحمۃ اللہ وبرکاتہ!

بعد از قدمبوسی عرض گزار ہوں کہ اس عاجز کے مرکز طریقت' دربار عالی جہانگیریہ'ابوالعلائیہ' چشتیہ' قادریہ مرزا کھیل شریف کی ۲۰۵ سالہ تقریبات تاسیسی کے امسال جمادی الثانی میں منعقد ہونے کا سن کر دل کو از حد مسرت ہوئی۔ شاہِ جہانگیر (ثالث) شمس العارفین حضرت سید مخصوص الرحمان شاہِ جہانگیرؒ کا صد سالہ یوم ولادت 27 جمادی الثانی اور آپ حضور کا 75 واں یوم ولادت 17 جمادی الثانی کا بھی ان تقریباتِ سعید کا حصہ ہونا اس ناچیز جیسے آپ کے ہزاروں عقیدت مندوں کے لئے باعث فرحت وانبساط ہے۔

یہ عریضہ تحریر کرتے ہوئے فروری 2011ء میں حضرات صاحبزادگان علامہ محمد مقصود الرحمان شاہ جہانگیری اور سید محمد مسعود الرحمان شاہ جہانگیری کی دربارِ عالیہ مرزا کھیل شریف سے ملتان (پاکستان) میں آمد اور اس احقر کے غریب خانہ پر محفل سماع میں جلوہ افروزی نے دربار جہانگیری کے متوسلین کے قلوب کی تجلیات کو جو روشنی بخشی وہ آج بھی نشان راہ ہے۔

ملتان میں اس خانقاہ سے وابستہ سلسلۂ جہانگیری کے خدام اور عقیدت مند، اللہ تعالیٰ کے حضور دعا گو ہیں کہ وہ آپ حضور کا سایہ تا ابد ہمارے سروں پر سلامت رکھے۔ دینِ متین کی اشاعت اور سلسلۂ عالیہ کی ترقی وفروغ کے لئے آپ کی سعیٔ جمیلہ میں غیب سے مدد فرمائے۔ ہم سب آپ کے روحانی فیوض اور دعاؤں کے طالب، دربار عالیہ میں حاضری کے متمنی، حضور والا کو سلام عقیدت اور قدمبوسی پیش کرتے ہیں۔

رستم علی خان

ہفتہ۔ 5 ربیع الثانی 1434ھ
مطابق 16 فروری 2013ء

**رانا رستم علی جهانگیری**

سجادہ نشین درگاہ حضرت صوفی طفیل محمد جہانگیریؒ

134-العطاء کالونی' غازی آباد، ملتان شہر۔ پاکستان

# শ্রদ্ধাঞ্জলি

**সৈয়্যদুনা ওয়া মালজানা, বদরুল মিলতে ওয়াদদ্বীন, জনাব শাহ জাহাঁগীর মোহাম্মদ আরেফুল হাই শাহ সাহেব কেবলা সাজ্জাদানশীন, দরবারে আলীয়া জাহাঁগীরিয়া, মির্জাখীল শরীফ ।**

আসসালামু আলাইকুম ওয়া রহমাতুল্লাহ ওয়াবারকাতুহু ,

কদম বুচি আদায়ের পর নিবেদন করছি যে, দরবারে আলীয়া জাহাঁগীরিয়া, আবুল উলাইয়া, চিশতিয়া কাদেরীয়া মির্জাখীল শরীফের দু'শত পাঁচ বছর পূর্তি অনুষ্ঠান এ বৎসর জমাদিউসসানি ১৪৩৪ হিঃ অনুষ্ঠিত হতে যাচ্ছে বলে শ্রবণ করে প্রাণ আনন্দে ভরে উঠে। ২৭ জমাদিউসসানি ১৪৩৪ হিঃ ৩য় শাহ জাহাঁগীর শমছুল আরেফীন হজরত সৈয়দ মখছুছুর রহমান শাহ জাহাঁগীরের ১০০তম বেলাদত শরীফ এবং ১৭ জমাদিউসসানি ১৪৩৪ হিঃ আপনার ৭৫তম বেলাদত শরীফ এ সকল পুণ্যময় ও সৌভাগ্যময় অনুষ্ঠানসমূহ আমি অধমসহ আপনার হাজার হাজার ভক্ত-বিশ্বাসীদের জন্য আনন্দ এবং সৌভাগ্য লাভের মাধ্যম।

বিগত ফেব্রুয়ারী ২০১১ খৃষ্টাব্দে সাহেবজাদা আল্লামা সৈয়দ মোহাম্মদ মকছুদুর রহমান শাহ জাহাঁগীরি দরবারে আলীয়া জাহাঁগীরিয়া মির্জাখীল হতে মুলতানে শুভাগমন এবং অধমের গরীবালয়ে সেমা মাহফিলে জলওয়া আফরোজী তথা উপস্থিতি দরবারে জাহাঁগীরির ভক্ত অনুরক্তদের অন্তরে যে নূর ও জ্যোতি দান করেছেন তা আজও পথের দিশারী।

মুলতানে এ খানকাহ এর সাথে সম্পর্কিত ছিলছিলায়ে জাহাঁগীরিয়ার খাদেম ও ভক্ত অনুরক্তগণ আল্লাহর দরবারে দোয়াপ্রার্থী যে, আল্লাহ যেন আপনার ছায়া আমাদের মাথার উপর অনন্তকাল পর্যন্ত স্থায়ী রাখেন দ্বীন ধর্মের প্রচার এবং সিল্‌সিলায়ে আলীয়ার উত্তরোত্তর অভাবনীয় উন্নতিতে আপনার প্রশংসনীয় চেষ্টার ক্ষেত্রে গায়েবী তথা অদৃশ্য শক্তির সাহায্য যেন আপনার সাথে থাকে।

আমরা সবাই আপনার রুহানী ফয়েজ ও দোয়া প্রার্থী এবং দরবারে আলীয়ায় হাজেরী প্রদানের অধীর আগ্রহীগণ আপনার পবিত্র কদমে সালাম ও কদমবুচি পেশ করছি।

**রানা রুস্তম আলী জাহাঁগীরি**
দরগাহ হজরত সুফি তুফাইল মোহাম্মদ জাহাঁগীরি,
১৩৪, আলআতা কলোনি, গাজি আবাদ।




بسم اللہ الرحمٰن الرحیم

هوالمعین هوالقادر هوالشکور

دربارِ عالیہ

قادریہ چشتیہ جہانگیریہ شکوریہ مستانویہ لطیفیہ

چک نمبر ۱۲/۸۔آر براستہ کچا کھوہ تحصیل وضلع خانیوال Ph: 065-2630101, Mob: 0300-6894943

سجادہ نشین صاحبزادہ محمد ناصر مسعود شاہ۔ صاحبزادہ محمد خالد محمود شاہ


بسم اللہ الرحمٰن الرحیم

**قابل صدہا احترام، مرتبت عالی مقام، حضرت قبلہ سید محمد عارف الحی شاہ، سجادہ نشین، دربارِ عالی جہانگیری، مرزاکھیل شریف**

اسلام علیکم و رحمۃ اللہِ وبرکاتہ!

پاکستان کے قریہ قریہ میں فیضِ شاہ جہانگیر سے مستنیر فیض یافتگان متوسلین اور معتقدین کیلئے یہ امر قابل ستائش ہے کہ مرکز تجلیات، دربار عالیہ جہانگیریہ، مرزاکھیل شریف، چاٹگام، (بنگلہ دیش) میں امسال ماہ جمادی الثانی میں ۲۰۵ سالہ تاسیسی تقریبات انعقاد پذیر ہورہی ہیں۔ ان تقریبات کی اہمیت اور افادیت دوچند ہوجاتی ہے کہ ان میں حضرت قبلہ شمس العارفین سید مخصوص الرحمٰنؒ کا سوسالہ اور آپ حضور کا پچھتر واں یوم ولادت بھی منایا جارہا ہے۔

بیا باب اجابت روضۂ شاہِ جہانگیر اَست  
کلیدِ باغِ جنت روضۂ شاہ جہانگیر اَست

جناب والا!

آپ کی ذات بابرکات کی بدولت ہی طریقت ومعرفت کی جہانگیری شمع فروزاں ہے۔ آپ سے سلسلہ کے متوسلین، خاص شفقت، مرحمت کے ملتجی ہیں، ہم سب ۲۰۵ سالہ تاسیسی تقریبات کے انعقاد پر دل کی گہرائیوں سے مبارکباد پیش کرتے ہیں۔

طالب دعا

محمد خالد محمود

محمد خالد محمود شاہ  
سجادہ نشین

بسم اللہ الرحمٰن الرحیم

ٹیلیفون نمبر 0514442396
آفس 03005355464

## آپ کا دعاگو سجادہ نشین سید تنویر حیدر شاہ بخاری

ناظم اعلیٰ دربار عالیہ نڑالا شریف۔ سیکٹر آئی-۸ اسلام آباد

عقیدتمند حضرات سلامت باشد
السلام علیکم و رحمۃ اللہ و برکاتہ

تاریخ یکشنبہ ۶ ربیع الثانی ۱۴۳۵ھ
حوالہ نمبر ... فروری ۲۰۱۳ء

بخدمت اقدس حضرت تاج العارفین سید محمد عارف الحق شاہ جہانگیری دامت برکاتہم
سجادہ نشین دربار عالیہ جہانگیریہ مرزا کمیل شریف

### ۲۰۵ سالہ تقریبات دربار عالیہ جہانگیریہ

ہمیں دربار عالیہ جہانگیریہ مرزا کمیل شریف کے بارے میں تعارف ہمارے محسن ڈاکٹر عبدالحمید قریشی جہانگیری صاحب کے توسط سے ہوا۔ ڈاکٹر صاحب ہمارے جد امجد حضرت سید محمد شاہ بخاریؒ چشتی نظامی (خلیفہ اول حضرت پیر غلام حیدر شاہ صاحب جلال پور شریف جہلم) کے دربار شریف میں عقیدت سے عرصہ ۲۲ سال سے حاضری دیتے ہیں۔ اور دربار شریف سے ملحقہ جامع مسجد سید تاج العارفین میں نماز اور تقریبات میں شرکت کرتے رہتے ہیں۔

۲۔ ہمیں دربار عالیہ جہانگیریہ کی 205 سالہ خصوصی تقریبات، شاہ جہانگیر ثانیؒ کی صد سالہ یوم ولادت اور آپ کی 75 سالہ یوم ولادت کی خوشی میں مبارکباد کا پیغام بھیجتے ہوئے از حد خوشی محسوس ہو رہی ہے۔ ہماری دعا ہے کہ اللہ پاک اپنے پیارے حبیب حضرت محمد مصطفیٰ ﷺ اور آل عبا کے وسیلہ سے سلسلہ عالیہ جہانگیریہ کو مزید وسعت عطا فرمائیں اور آپ کو درازی عمر اور صحت کاملہ سے نوازیں۔ آمین۔ آپ کے خانوادے اور تمام متوسلین سلسلہ طریقت کو رب کریم دینی و دنیاوی ترقیات عطا فرمائیں (ثم آمین)

۳۔ آپ ان خصوصی تقریبات میں ہمیں بھی اپنی دعاؤں میں یاد فرمالیں گے۔

والسلام

SHShah دعاگو
سید تنویر حیدر شاہ
سجادہ نشین دربار عالیہ
نڑالا شریف اسلام آباد





یَا اللّٰہ — ھُوَ القادر — ھُوَ المعین — ھُوَ الشکور — ھُوَ الحمید — یا رسول اللّٰہ

دربار عالیہ قادریہ چشتیہ جہانگیریہ شکوریہ الحمیدیہ

مسعود عالم قادری چشتی شکوری الحمیدی، 43/4 جہانگیر پارک شاد باغ لاہور

بسم اللہ الرحمن الرحیم | تاریخ

<u>پیغام تہنیت</u>

عزت مآب، آفتاب طریقت، فخر اولیاء، شاہ جہانگیر سید محمد عارف الحی شاہ زیب سجادہ دربار عالی جہانگیری، مرزا کھیل شریف۔

اسلام و علیکم ورحمتہ اللہ وبرکاتہ:

بعد از قدمبوسی معروض ہوں کہ اس بندہ ناچیز کو یہ جان کر از حد خوشی ہوئی کہ اس سال جمادی الثانی میں ہم سب کے مرکز طریقت دربار عالی جہانگیری کی ۲۰۵ سالہ تاسیسی تقریبات منعقد ہو رہی ہیں۔ یہ امر مزید خوشی کا باعث ہے کہ سلطان الاولیاء، رہنمائے معرفت، شمس العارفین حضرت سید مخصوص الرحمان شاہ جہانگیرؒ کا صد سالہ یوم ولادت 27 جمادی الثانی اور آپ جناب کا 75 واں یوم ولادت 17 جمادی الثانی بھی ان مبارک تقریبات کا حصہ ہیں۔

ہم سب عقیدت مندان کی سلسلہ ءجہانگیری کے مرکز رشد وہدایت سے نسبت کی سعادت اور فیض رسانی، تاج الاولیاء حضرت الشاہ محمد عبد الشکور جہانگیریؒ لاہور، حضرت پیر غلام محمد شاہ جلوہ نمائے اولیاء راولپنڈی، اور اس احقر کے والد گرامی اور پیر و مرشد حضرت صوفی عبد الحمید جہانگیریؒ لاہور کے توسط سے حاصل ہے۔

ہم سب فیض یافتگان سلسلہ عالیہ بارگاہ رب العزت میں دعا گو ہیں کہ وہ عالم اسلام کی اس عظیم شمع تاباں کو تاقیامت روشن رکھے اور آپ حضور کا سایہ ءعرفان و رحمت ہمارے سروں پر قائم رکھے۔ آمین۔

**نیاز مند وطالب دعا:**

**مسعود عالم جہانگیری**

**خادم درگاہ: حضرت صوفی عبد الحمید جہانگیریؒ۔ محلہ نوشاد باغ لاہور پاکستان۔**

**سیل نمبر 03004424540**

**اتوار 25 فروری 2013ء**



# SHAH JAHANGIR ACADEMY



12th March 2013

To

**His Excellency Shah Jahangir Hazrat Tajul Arefeen (KSA)**
Sajjadanashin Darbar-e-Alia Jahangiri
Mirzakhil-Chittagong
Bangladesh.

**Subject:** ***Celebrations – 205 Years of Darbar Sharif, Platinum Jubilee of Hazrat Shah Jahangir Shamsul Arefeen and Diamond Jubilee of Hazrat Shah Jahangir Tajul Arefeen (KSA).***

Dear Sir,

All staff members and students of Shah Jahangir Academy, Karachi (Pakistan) join me in extending heartfelt facilitations to our Patron-in-Chief, His Excellency Hazrat Qibla Sajjadanashin Hazrat Tajul Arefeen (KSA) on his Diamond Jubilee. It is a matter of great honor for all of us to know that 205 years of Darbar Sharif and Platinum Jubilee of Hazrat Shah Jahangir Shamsul Arefeen are also being celebrated under your patronage. We wish your honour sound health and prosperity to entire Silsala-e-Alia Jahangiri.

May Allah keep us under His Excellency's guidance and patronage till the dooms day. Kindly pray for all of us and for the progress and prosperity of Shah Jahangir Academy.

With Best Wishes and Regards.

*Your Obediently*

**Lt Col (Retd) Risalat Khan**
(President Shah Jahangir Academy)

Jummatul Mubarak 5th Rabi–us-Sani 1434 AH
15th Feb 2013 AD

In respect of **Hazrat Shah Jahangir Tajul Arefeen,**
Syed Mohammad Areful Hai Sahab Qibla-e-Alam,
Sajjadanashin Darbar-e-Alia Jahangir,
Mirzakhil, Satkania, Chittagong, Bangladesh.

***Message of congratulations on the 205 years of establishment of Darbar Sharif Jahangiri, 100th Brithday of 3rd Shah Jahangir (RA) and 75th Birthday of the 4th Jhah Jahangir Qibla-e-Alam.***

I consider myself most fortunate to have been spiritually guided from the early childhood by Qadri Chishti Sabri Qalander Hazrat Baba Sain Nur Khan RA (1912-9th Feb 1971) Who was the waris of taberukat of Hazrat Baba Fazluddin Kalyami RA (1884 AD) to the door steps of my Sheikh Hazrat Rahmat Ali Shah (RA), (1894 2nd Sep 1977 AD). Hazrat Qibla-e-Alam was perhaps the last surviving Khalifah of Hazrat Shah Jahangir Fakhrul Arefeen (KSA).

It is an honor for me to heave been accepted in the Silsila alia Jahangir as the most humble follower on 28th Sep 1971. As already Scheduled, I Left for England to pursue my PhD course on 3rd Oct 1971. It was a unique experience that during the flight from Karachi to London, I had undergone transformation and the first visible change on my arrival in England that I was blessed with Sunnah of Nabi SAW and kept beard. This was the beginning of my long journey with Silsila e Alia Jahangiria. This period of 42 years has been spent learning and travelling mostly for ziaraat of Aulia e Karaam and Hermain Shareefain. I was blessed with first opportunity to visit Darbar-e-Alia Jahangiri in Jan/Feb 1982 and it was, by good coincidence, annual Urs Sharif of Hazrat Ghos ul Azam Shaikha Abdul Qadir Jilani RA. It was about one week stay. With this background, I wish to record my feelings not only as a humble follower of Silsila e alia but also as student, I wish to record my feeling not only as a humble follower of Silsila e alia but also as student of engineering and administrative science being a retired civil servant of Govt. of Pakistan.

## 205 years of Darbar-e-Alia Jahangiri

The most elaborate information about the establishment and services for Islamic education. Tareeqa e Qadria Jahangiria of this Darbar-e-Alia has been recorded in Seerat Sharif part 1, 2, 3 (published) of Shah Jahangir Sani Hazrat Syed Muhammed Abdul Hai Shah Sahab, Fakhrul Arefeen RA by his Khaleefa-e-Azam Syed Sikandar Shah Sahab RA Kanpuri. It is an excellent book in the sense that every time one reads it, it gives new perception of the understanding of Islamic trachings and tareeqa Qadria Jahangiri. If one has the opportunity to see the beautiful hand written manuscripts of the first Hazrat Shah

Jahangir RA and the second Shah Jahangir RA it is so impressive as if it has been printed in the press. The contents, of course, "Kalam Ul Maluk is Maluk ul Kalam".

The title granted to the first Hazrat Shah Jahangir RA by his Shaikh Hazrat Imdaad Ali Bhagulpuri RA also established spiritual linkages with Hazrat Ashraf Jahangir Sammani RA of Kachocha Sharif. In the last over 205 years of this Darbar-e-Alia Jahangiri, through generations, a very large number of people around the globe have benefited from the guidance and blessings of the Shahan-e-Jahangir.

Without making specific reference to the karamaat which is an everyday experience of the followers, what is unprecedented is the process of training of every successive Shah Jahangir by his predecessor for Islamic and spiritual education and training. The Gaddi Sharif remains vacant for number of years till the successor is spiritually elevated as Sajjadanashin Shah Jahangir for guidance of the followers of the Silsila Alia Jahangiri. In accordance with the tracings of our beloved Prophet Hazart Mohammad Mustafa SAW, Shahan-e-Janangir along with other contemporary Aulia-e-Azam, have stood the test of times to protect the true Islamic concepts whenever these were challenged, to guide the muslims of the world in general and their followers in particular in the light of the teachings of the Holy Quran and Sunnah of the Prophet Mohammad SAW. It is my conviction that Hazrat Shah Jahangir RA Have an exceptional assigned role amongst the contemporary Aulia-e-Azzam. May Allahpak bless their services and continue their Faiz forever. Ameen.

***100th Birthday of the 3rd Shah Jahangir Hazrat Shamsul Arefeen Syed Makhsusur Rehman Sahib Qibla Alam RA (27th Jamadiussani 1334 AH-24th Jamadiussani 1391 AH).***

The life of the 3rd Hazrat Shah Jahangir RA was exceptional from his very birth. His whole life seems to me a unique karamat of his Shaikh Qibla-e-Alam Hazrat Shah Jahangir 2nd. He lost his illustrious father when he was only 5 years of age. All his religious education and spiritual training was supervised by Hazrat Shah Jahangir the 2nd RA in an unprecedented sacred way. He was elevated to holy assignment Sajjadanashin of Darbar-e-Alia Jahangiri after 19 years when he was at the age of 24 years. He devoted all his life in the service of Silsila Alia Jahangiri till he passed away on 16th of Aug 1971 at the age of 57 years. It is beyond my imagination to reflect on the extraordinary contributions of Hazrat Shah Jahangir Shamsul Arefeen RA in the service of Silsila Alia Jahangiri except to say that he focused on the education and spiritual training of his nephew and exalted successor Shah Jahangir 4th Hazrat Tajul Arefeen, Syed Mohammad Areful Hai Shah Sahib Qibla-e-Alam who succeeded him after 13 years as Sajjadanashin in 1984.

May Allahpak grant all of us the blessings of Hazrat Shah Jahangir Shamsul Arefeen forever.

***75th Birthday of Hazrat Shah Jahangir 4th Hazrat Tajul Areifeen, Syed Mohammad Areful Hai Shah Sahib Qibla-e-Alam (born on 17th Jamadiussani 1359 AH).***

Hazrat Jalal Uddin Abdul Rehman Assayuti RA has mentioned in his book **'Muqaddama'** about seven generation cycle. He concludes that in a blessed family, 4th generation is at its climax. It is also mentioned in the unpublished volumes of the Seerat Sharif of Hazrat Fakhrul Arefeen RA that amongst our descendent Shah Jahangir 4th will be an exceptionally elevated spiritual personality (Nadir ul Wajood). Anyone who fortunately is his contemporary should respect him and seek blessings from him. The services rendered by the Shah Jahangir Tajul Arefeen in the development of facilities in the Darbar-e-Alia Jahangir Mirzakhil Sharif and for extending the faiz of Silsila Alia Jahangiri, in the last 42 years have proven the saying of Shah Jahangir the 2nd RA.

When I visited Darbar-e-Alia Jahangiri in Jan/Feb 1982, Mehfil Sharif was held in a hall adjacent to Hujra Sharif and was attended by about 500 followers of Silsila Alia Jahangiri. During my 2nd visit 22 years later it was a pleasant surprise for me to see development in Darbar Sharif including a very extensive layout of building around Darbar Sharif to accommodate thousands of Zaaireen, Langar Khana, new buildings of Hujra Shairf of Shahan-e-Jahangir and a well kept library of rare religious books, renovation of old buildings and improved communication network from Satkania to Darbar-e-Alia for convenience of visiting Zaaireen. After having extensively travelled around the world and Hazri at the Dargahs of prominent Peera Neazzam what impressed me, during my subsequent 4 visits at Mirzakhil Darbar Sharif was the meticulous system of management of time and facilities for thousands of Zaaireen attending Urs Sharif. In Large gatherings of Urs Sharif I have not seen anywhere else such a discipline in the distribution of Langar Sharif equality 'and quality of food for every Zaair, cleanliness and unique Kefiyat during the Mehfil Sharif. It seems everything works automatically better than computerized precision. It is all beyond human capacity. For a humble follower like me, it is reflective of Karamaat of Shah Jahangir Tajul Arefeen- Shehenshah-e-Zamana. Faiz-e-Tareekat per excellence, love and affection, individual personal attention to every follower, education and training according to one's capacity. Adab and Dastageeri (discipline & humbleness) are the hallmark of our Silsila Alia Jahangir.

I am fortunate to have the honor, so far, to serve two successive generations while travelling in Pakistan. Firstly during the visit of Shah Jahangir 4th Qibla-e-Alam Hazrat Shah Jahangir Tajul Areifeen Syed Areful Hai Shah Sahab in Nov 1982 and secondly his designated successor Hazrat Moulana Syed Mohammad Maksudur Rahman Shah Sahib along with Sarfaraz Mian during their visit in Feb 2011. It was a rare opportunity to learn the Adaab-e-Ziarat and overwhelming welcome responses from the Mazar during the Hazri. It may take shape of a book if one gives detailed account of these episodes of spiritual experiences. It was no doubt memorable moments to see the expression of respect of their followers of Silsila alia Jahangir who gathered from nearby areas at cities/towns and Darbar Sharif wherever we went in scheduled travel arrangements.

Allahpak Ba Tufail Aaqa Wa Mola Hazrat Mohammad Mustafa SAW and aal e eba RA, has blessed the ummah and the universe with a very comprehensive system of Auliya-e-Ummat all encompassing the N.E.W.S. Ahadees are often quoted in classical books written by renowned forever and functions under the guidance of our beloved prophet Hazrat Mohammad Mustafa SAW. Amongst these spiritually elevated, executive authority is delegated to Saahibaan-e-Khidmat number equal to the days in lunar year. Each of the four regions of the universe is headed by one out of these blessed ones. In my humble perception one such region is looked after by Shah Jahangir of contemporary time. Such Auliya-e-Azzam are rare in the clan as they say "Nadir ul Wajood".

I may quote one personal observation in this regard. In 1982 during his visit to Pakistan, we accompanied Hazrat Shah Jahangir Tajul Arefeen (4th) Sajjadanashin Qibla-e-Alam to Muzaffarabad AJK. Hazrat Qibla-e-Alam first visited in the morning Mazar Sharif of Hazrat Shah Inayat Wali Qadri RA. After fateha he was invited by the Gaddinashin sahib of the Darbar for tea. A headmaster sahib of a school met Hazrat Qibla Aalam and requested for Dua. He kindly blessed him with Dua and we departed. On our request the accepted to visit a souvenir shop for a short time to see some Kashmiri handicrafts. Although we travelled by car, the afore mentioned headmaster sahib managed on foot to be already there. He again requested Hazrat Qibla-e-Alam for Dua. He was very kind to him and blessed the headmaster sahib with dua again and that we are now leaving Muzaffarabad for our onward journey. The headmaster submitted that when after Dua I departed from you my Shaikh spiritually commanded me to remain around you as he says that Aulia e like yourself are 'Nadir ul Wajood'. Hazrat Qibla-e-Alam in his kindness embraced him and we left him weeping as if he did not want to depart. We then proceeded for the ziarat of Hazrat Sohaili Sarkar RA. Keeping in view the episode of Hazrat Mansoor Hallaj RA, one of the Khaulafa of Syed ut Taaifa Hazrat Junaid Baghdadi RA only permissible under Shariah can be publically shared. In Silsila Alia Jahangir, **'Tareeqat'** is acceptable only within the limits of Shariah of Islam.

It is unique honor for a very humble follower of Silsila Alia Jahangir to extend my heartiest congratulation on this historic occasion on my own behalf, on behalf of my entire family, friends and followers of Silsila Alia Jahangiri in Pakistan and elsewhere for the celebrations of 205 years of Darbar-e-Alia Jahangiri, 100th Birthday of Shah Jahangir the 3rd RA and 75th birthday of Hazart Sajjadanashin Sahib Qibla-e-Alam Shah Jahangir the 4th. May Allahpak grant ever rising spiritual elevations, health, happiness and long life to Hazrat Qibla-e-Alam Sajjadanashin Sahib and always bless members of his family and friends of Silsila Alia Jahangiri Wherever they reside. Looking forward to join the celebrations at the Darbar-e-Alia Jahangiri Mirzakhil Sharif, Insha Allah.

Taalib-e-Dua

Banda e Dargah,

**Dr. Abdul Hameed Qureshi Jahangiri**

24th February 2013

In Respect of

**Hazrat Shah Jahangir Tajul Arefeen Syed Mohammad Areful Hai Shahib**

Sajjadanashin

Darbar-e-Alia Jahangiri, Mirzakhil Darbar Sharif

***Celebrations of 205 years of Darbar-e-Alia Jahangiri***

I have learnt about Silsila-e-Alia Jahangiri from my learned younger brother Dr. Abdul Hameed Qureshi Jahangiri and along with him had the good luck to have met Hazrat Dr. Syed Rahmat Ali Shah Sahib, while passing through Karachi on way to Quetta, in years 1976.

Recently, it was an honour and pleasure to be host of Hazrat Maolana Maksudur Rahman Shah Sahib when he visited Al Shaheed Islamic Centre Trust Islamabad in Feb 2011, although I could no meat him due to my serious ailment.

It is with immense pleasure that I extend my heartiest congratulations on the occasion of celebrations of 250 years of the establishment of Darbar-e-Alia Jahangir, 100th birthday of Shah Jahangir, the Third RA and your 75th Birthday. May Allahpak bless you with long life and good health and this Faize Jahangiri may continent to benefit the followers of Silsịla-e-Ầlia Jahangiri.

I request your honour to kindly remember us in dua during the celebrations of this historic Occasion.

Yours Sincerely

**Brig ® Abdul Rashid Qureshi**

SI (M), TI (M)

Chairman

Al Shaheed Islamic Centre Trust (Regd).

17th Feb 2013

In respect of
**Hazrat Shah Jahangir Tajul Arefeen**
**Syed Mohammad Areful Hai Sahab Qibla-e-Alam**
Sajjadanashin, Darbar-e-Alia Jahangiri
Mirzakhil, Satkania, Chittagong, Bangladesh.

***Subject: Darbar-e-Alia Jahangiri Celebrations***

It is a matter of quite honor and pleasure for me to write few lines on the eve of Darbar's 205th year Celebrations.

**Darbar-e-Alia Mirzakhil** is one of the pioneer institutions in indo-Pak subcontinent—now more commonly known as SAARC countries –which had the honour to preach Islam in this part of the world. Indeed, this has been blessing for the area to benefit from the preaching of the religious/spiritual leaders **(SHAIKHS)** of Darbar Sharif. **Darbar-e-Alia** has been dispensing religious education in addition to rendering spiritual guidance to the people of sub continent. All the Shaikhs of this institution have been role models who spent their lives while following the 'Sharia' and serving the community. These great **'SHAIKHS' (SHAHS)** not only guide the misled masses to the right path but also proved by their actions that Islamic principles are still practicable. Last two and a half centuries are witness that Darbar Sharif has been unrivalled in providing religious, educational, spiritual and welfare services to the people of sub-continent.

Teaching of Darbar Sharif **(SHAH JAHANGIRS)** especially 'Hazrat Fakhr-ul-Arefeen' are comprehensive and in accordance with Islamic injunctions. A glance at the Seerat of Fakhr-ul-Arefeen' reveals the way how to lead an Islamic life. It provides guidance to a common man as well as to the blessed ones (Khulfa). Hazrat explained the most difficult matters of **'Sharia and Tariqat'** in a simple but explicit way. He delineated upon the most complicated matters of 'Tariqat' about which even the very prominent scholars could hardly give any reference in their discourses and these matters were generally considered beyond the comprehension of a common man. Thanks to **ALLAH TAALLAH WHO** gave strength and knowledge to Hazrat to put these matters in simple parlance. He did emphasize on leading a practical but balanced life running away from the challenges of modern times.

**'Silsila-e-Qadariyah Jahangiri'** practices and propagates **'Islamic Sharia'** in its true spirit. Their teaching sufficiently equips the followers to cope with the challenges of this era. This aspect of **'Silsila'** gives it prominence in the streams of **'Tasawwaf'** being followed in Islamic world. It discourages the trend of **'Rahbaniat'** wherein the **'Salak'** abandons the life or family for spiritual purification. Contrarily this **'Silsila'** encourages its followers to lead a practical life facing hardships and sharing happy moments with their family. It strives for contributing in the development and betterment of the society. This is what islam teaches us and expects from us as well.

I do congratulate Darbar-e Aliyah in celebrating 205$^{th}$ year of Darbar Sharif, Platinum Jubilee of Veladat Sharif of Hazrat Shah Jahangir Shamsul Arefeen Q.S.A and Diamond Jubilee of Veladat Sharif of Hazrat Shah Jahangir Tajul Arefeen Q.S.A (Sajjadah Nashin Sahib) in Jamadiussani, 1434.

May **ALLAH** bless this Darbar-e-Aliyah with His Countless blessings and give strength to the Darbar Shreef keep rendering these religious, educational and spiritual services to the Muslims.

**(Rana Muhammad Rafique Khan)**
Military Estates officer, Gujranwala

Monday
14th Rabius Sani, 1434-A.H.
25th Feb 2013 AD.

In Respect of
**Hazrat Shah Jahangir Tajul Arefeen Syed Mohammad Areful Hai Shahib**
Sajjadanashin
Darbar-e-Alia Jahangir, Mirzakhil Darbar Sharif
Satkania – Chittagong,
Bangladesh

Message of Congratulations on The Occasion of celebrations of 205 years of Darbar-e-Alia Jahangiri.

It gives me great pleasure and honor for me to extend my heartiest congratulation on the occasion of celebration of 205th years of the establishment of Darbar-e-Alia Jahangiri, 100th birthday of Shah Jahangir the third RA and yours 75th birthday. May Allah Pak bless you with long life and health and this Faiz-e-Jahangiri may continue to benefit the followers of Silsila-e-Alia Jahangiri.

It is my request that kindly remember me in Dua during celebration of this historic occasion.

With best regards

Talib-e-Dua

**Asad Hameed Qureshi Jahangiri**
Senior Engineer
Alcatel-Lucent.

# হজরত শাহ্ জাহাঁগীর তাজুল আরেফীন (কঃ): ভুবনবরেণ্য মহাপুরুষ ও যুগশ্রেষ্ঠ তত্ত্বজ্ঞানী

মৌলানা মোহাম্মদ মকছুদুর রহমান

প্রভুর প্রেমাস্পদ, হজরত রসুলে মকবুল (সঃ) এর সর্বাধিক প্রিয়পাত্র, গৌছে জাহাঁগীর, বিশ্ব জগতের সর্বশ্রেষ্ঠ পীর, সমগ্র সংসারের গৌরব, খোদাতালার নৈকট্য-প্রাপ্ত মহাপুরুষগণের মধ্যে উদীয়মান সূর্য্য, যুগশ্রেষ্ঠ তত্ত্বজ্ঞানী, সমস্ত আউলিয়াগণের প্রেমডোরের অধিকারী, স্বীয় সময়ের বিদ্বানগণের মধ্যে অদ্বিতীয় বিদ্বান, আধ্যাত্মিক জগতের একচ্ছত্র সম্রাট, সৃষ্টিকুলের উপর প্রভাবকারী, হজরত পীর-মুর্শিদ শাহ জাহাঁগীর তাজুল আরেফীন মৌলানা শাহ সৈয়দ মোহাম্মদ আরেফুল হাই সাহেব কেবলা আলম (কঃ) ১৭ই জমাদিউস্সানি, ১৩৫৯ হিজরী মোতাবেক ২৪শে জুলাই, ১৯৪০ খৃঃ, ৮ই শ্রাবণ, ১৩৪৭ বাংলা, ১৩০২ মঘী রোজ বুধবার জোহরের নামাজের সময় ইসলাম ধর্মের স্মৃতিসৌধ ও কীর্তিস্তম্ভ চট্টগ্রাম জেলার সাতকানিয়া থানার অন্তর্গত ঐতিহ্যবাহী মির্জাখীল গ্রামের স্বর্গধাম তথা মির্জাখীল দরবার শরীফে শুভ জন্মগ্রহণ করেন।

**হজরতের (কঃ) মান্যবর পিতৃমহোদয় ও মাননীয়া মাতা সাহেবানীঃ** হজরতের (কঃ) মান্যবর পিতৃমহোদয় হজরত মৌলানা মোহাম্মদ মাহ্মুদুর রহমান শাহ (রাঃ) [১৩৩৩ হিঃ- ১৪০৭ হিঃ; ১৯১৫ খৃঃ - ১৯৮৬ খৃঃ] একজন অত্যন্ত নেহায়েত জবরদস্ত ও সাহেবে কশ্ফ্ অলীআল্লাহ (বুজুর্গ) ছিলেন এবং তাঁর (কঃ) পরম পূজনীয়া মাতা সাহেবানী হজরত আনোয়ারা বেগম (রাঃ) স্বীয় যুগের "রাবেয়া বসরী" সদৃশ অতি উচ্চস্তরের পূর্ণতাপ্রাপ্ত মহিয়সী বটে।

**হজরত শাহ জাহাঁগীর তাজুল আরেফীনের (কঃ) পিতৃ-বংশ পরিচয়:**

| নং | পবিত্র নাম | পবিত্র জন্ম | পবিত্র পরলোকগমন | মাজার শরীফ |
|---|---|---|---|---|
| ১ | **হজরত শাহ্ জাহাঁগীর তাজুল 'আরেফীন মৌলানা সৈয়দ মোহাম্মদ 'আরেফুল হাই (কঃ)** | ১৭ জমাদিউস্সানি, ১৩৫৯ হিঃ, ২৪ জুলাই, ১৯৪০ খৃঃ, ৮ শ্রাবণ, ১৩৪৭ বঙ্গাব্দ, বুধবার | বর্তমান সাজ্জাদানশীন ছাহেব কেব্লা-এ-আলম (কঃ) | |
| ২ | **হজরত মৌলানা সৈয়দ মোহাম্মদ মাহমুদুর রহমান শাহ্ (রহঃ)** | ১৩৩৩ হিজরী ১৯১৫ খৃঃ | ৭ রবিউল আউয়াল, ১৪০৭ হিঃ নভেম্বর ১৯৮৬ খৃঃ | মির্জাখীল শরীফ, সাতকানিয়া, চট্টগ্রাম, বাংলাদেশ। |
| ৩ | **হজরত শাহ্ জাহাঁগীর ফখরুল 'আরেফীন মৌলানা সৈয়দ মোহাম্মদ 'আব্দুল হাই (কঃ)** | ১৪ শাওয়াল, ১২৭৬ হিঃ, রবিবার | ১৭ জিলহজ্ব, ১৩৩৯ হিঃ, ২২ আগষ্ট, ১৯৭১ খৃঃ, সোমবার | মির্জাখীল শরীফ, সাতকানিয়া, চট্টগ্রাম, বাংলাদেশ। |
| ৪ | **হজরত শাহ্ জাহাঁগীর শেখুল 'আরেফীন মৌলানা সৈয়দ মোখলেছুর রহমান (কঃ)** | ১৫ জিলহজ্ব, ১২২৯ হিঃ, সোমবার | ১২ জিলক্বদ, ১৩০২ হিঃ, ২৪ আগষ্ট, ১৮৮৫খৃঃ, সোমবার | মির্জাখীল শরীফ, সাতকানিয়া, চট্টগ্রাম, বাংলাদেশ। |

**হজরতের (কঃ) মাতা সাহেবানীর (রঃ) স্বপ্ন:** পরম পূজনীয়া দাদী সাহেবানী (রঃ) ফর্মায়াছেন যে, "হজরত (কঃ) যখন মাতৃগর্ভে ছিলেন, তখন তিনি স্বপ্নে দর্শন করলেন যে, তিনি একটি প্রাসাদে বহু বুজুর্গ মহিয়সী মহিলা অলীআল্লাহ দ্বারা পরিবেষ্টিত হয়ে উপবিষ্ট আছেন। হঠাৎ একটি বৃহদাকার উজ্জ্বল পূর্ণিমার চাঁদ আসমান হতে তাঁর নিকট অবতরণ করল। তিনি (স্বপ্নের মধ্যেই) উপরোক্ত অলীআল্লাহগণকে উক্ত চাঁদ দেখালে তাঁরা বলে উঠলেন, এটা হজরত শাহ জাহাঁগীরের গদ্দীনশীনের চাঁদ, যাঁকে সুউচ্চ মরতবা প্রদান করা হবে। পৃথিবীতে তাঁর শুভাগমনের সময় অতি সন্নিকটে; তাঁর মাধ্যমেই সমগ্র সৃষ্টিকুল সঠিক পথের দিশা তথা হেদায়তপ্রাপ্ত হবে"।

**হজরতের (কঃ) পবিত্র জন্ম:** পরম শ্রদ্ধেয়া দাদী সাহেবানী (রঃ) আরো ফর্মায়াছেন যে, "হজরত (কঃ) যখন ভূমিষ্ট হলেন, তখন ২য় শাহ জাহাঁগীর হজরত ফখরুল আরেফীন (কঃ) এর ছোট ভগ্নি সৈয়দা নজমুন্নিছা (রঃ) হজরতকে কোলে নিয়ে ৩য় শাহ জাহাঁগীর, মখদুমুল আলম, শেখুল কুল, হজরত শমছুল আরেফীন (কঃ) এর পবিত্র খেদমতে নিয়ে যান। অতঃপর হজরত মখদুমুল আলম হজরত শমছুল আরেফীন (কঃ) হজরতের উভয় কর্ণে আজান ও একামত প্রদান পূর্বক স্বীয় হস্ত মোবারক দ্বারা মধু সেবন করান"।

হজরত (কঃ) ফর্মায়াছেন, " তখন হতেই আমার সমগ্র শরীরে আমার হজরত কেব্‌লা-ও-কাবার (কঃ) অশেষ দানের ফোয়ারা প্রবাহিত হওয়া আরম্ভ হয়েছিল"।

একবার হজরত (কঃ) পবিত্র বচনে এইরূপ এর্শাদ ফর্মায়াছেন, "আমার জন্মের বহু পূর্ব হতেই আমার পীর-মুর্শিদের বিশেষ দানসমূহ আমার উপর ফল্গুধারার ন্যায় প্রবাহিত ছিল"।

**হজরতের (কঃ) পবিত্র শিক্ষা:** হজরতের (কঃ) প্রাথমিক শিক্ষার শুভ সূচনা তদীয় মান্যবর স্বীয় পীর-মুর্শিদ হজরত শমছুল আরেফীনের (কঃ) পবিত্র তত্ত্বাবধানে পবিত্র আস্তানা পাকেই সম্পাদিত হয়। তাঁর (কঃ) প্রখর স্মরণশক্তি, তীক্ষ্ণ-বুদ্ধি, প্রবল জ্ঞান-শক্তি এবং মুখস্থ করার অসাধারণ ক্ষমতা ছিল। তিনি (কঃ) অতি অল্প সময়ের মধ্যে পবিত্র কোরান মজিদ ও অন্যান্য প্রারম্ভিক পুস্তকাবলীর পাঠ সমাপ্ত করেন। অতঃপর স্বীয় পীর-মুর্শিদ স্বয়ং হজরতকে (কঃ) গারাঙ্গীয়া আলীয়া মাদ্রাসায় ভর্তি করার ব্যবস্থা করেন। তৎপরবর্তী তৎকালীন চট্টগ্রাম শহরের সুপ্রসিদ্ধ "দারুল উলুম" মাদ্রাসায় বিদ্যা শিক্ষার্থে গমন করে তথা হতে কৃর্তিত্বের সাথে কামিল (হাদিস শরীফ) ডিগ্রি অর্জনসহ তথাকার সকল প্রকার বিদ্যাশাস্ত্রে বিশেষ ব্যুৎপত্তি লাভ করে সুখ্যাতি অর্জন করার পর সাতকানিয়া গোলাম বারী হাই স্কুল হতে ম্যাট্রিকুলেশ্যান, সাতকানিয়া কলেজ হতে আই.এ এবং চট্টগ্রাম সিটি কলেজ হতে বি.এ. ডিগ্রি অর্জন করে পুনরায় ওয়াজেদিয়া মাদ্রাসায় ভর্তি হয়ে আরবী শিক্ষায় মনোনিবেশ করে কৃতিত্বের সাথে কামিল (ফিকহ শাস্ত্র) ডিগ্রি অর্জন করতঃ যুগশ্রেষ্ঠ আলেমে দ্বীন, শিক্ষার প্রতিটি মাধ্যমে ও ক্ষেত্রে অতুলনীয় ও অনন্য সাধারণ সর্বোচ্চ প্রাতিষ্ঠানিক ফলাফল অর্জনকারী, আধ্যাত্মিক জ্ঞান তাপস, সমসাময়িককালের সর্বশ্রেষ্ঠ ইসলামী চিন্তাবিদরূপে আবির্ভূত হয়ে সিলসিলা ও তরিকতের খেদমতে মক্কা শরীফ- মদিনা শরীফে হজ্জ্ব পালনের পাশাপাশি মুসলিম জাহানের পুণ্য আত্মাদের জেয়ারত, হিন্দুস্থানের আজমীর শরীফে সুলতানুল হিন্দ্ খাজা-ই-খাজেগান সৈয়দুনা খাজা গরীব নওয়াজ হজরত মুঈনুদ্দিন হাসান চিশ্‌তী (রঃ) এর ওরস শরীফে হাজেরীর সাথে সাথে হিন্দুস্থানস্থ উপরিস্থ পীর মুর্শিদ- আউলিয়া বুর্জুগানেদ্বীনের জেয়ারত, হজরত খাজা বন্দ-নওয়াজ গেছু দরাজ (রঃ) এর দরবারে হাজেরী ও সিল্‌সিলা-ই-আলীয়া জাহাঁগীরিয়ার বিশিষ্ট খলিফাদের জেয়ারতের ধারাবাহিকতায় পাকিস্তানস্থ আল্লাহর মাহবুব পীর বুজুর্গদের জেয়ারতে রূহানী ফয়েজ হাসিল করে জাগতিক দুনিয়ার সর্বত্র নিজের পবিত্র অস্তিত্বের অবস্থান জানান দিয়ে জাহাঁগশ্‌তীর আলোকজ্জ্বল মোহনীয়রূপে ভূমন্ডলকে রূপান্বিত করেন, আর রূহানিয়তের দুনিয়ায় সর্বদা, সর্বক্ষণ সম্রাটরূপে বিচরণ করেন।

**হজরতের (কঃ) পবিত্র শৈশব ও কৈশোর:** *'বাহজাতুল আসরার'*, *'জোব্দাতুল আসরার'* ও *'জোব্দাতুল আসার'* নামীয় বিভিন্ন পবিত্র পুস্তকাদিতে হজরত সৈয়দুনা গৌছ পাকের (রঃ) শৈশব ও কৈশোর জীবনের যেইরূপ বর্ণনা বিদ্যমান, তদ্রূপ আমাদের হজতের (কঃ) শৈশব ও কৈশোর জীবনও এক ঐশী-ছায়ায় মখদুমুল আলম হজরত শমছুল আরেফীন (কঃ)-এর পবিত্র তত্ত্বাবধানে অতিবাহিত হয়।

বস্তুতঃ পরম আরাধ্য মখদুমুল আলম হজরত শমছুল আরেফীন (কঃ) যেইরূপ আমাদের হজরত কেব্‌লা-ও-কাবাকে পুত্রাধিক স্নেহ ও মায়া প্রদর্শন করতেন, হজরতও তদ্রূপ স্বীয় পীর-মুর্শিদকে অতুলনীয় ও অকল্পনীয়ভাবে ভক্তি ও সম্মান প্রদর্শন করতেন।

হজরতের (কঃ) বাল্যকাল হতেই তাঁর পবিত্র অস্তিত্বে ঐ সকল স্বর্গীয় গুণাবলীর বিকাশ ঘটে, যা অন্যান্য বড় বড় বুজুর্গানে দ্বীনের মধ্যে বহু বৎসরের সাধনার পরই কিঞ্চিৎ প্রকাশিত হতো। সেই কারণেই ২য় শাহ জাহাঁগীরের প্রধান খলিফা শেখুল ইছলাম, খলিলুল্লাহ উপাধি প্রাপ্ত, মৌলানা হাকীম সৈয়দ সিকান্দার শাহ সাহেব (রঃ) ও আবুল হাসান ডিপুটি মোস্তফিজুর রহমান খাঁ সাহেব (রঃ) প্রমুখ ও অন্যান্য সকল বুজুর্গানে দ্বীন হজরতকে (কঃ) তদীয় বাল্যকাল হতে আন্তরিকভাবে সম্মান প্রদর্শন করতেন এবং বিশেষ দৃষ্টিতে দেখতেন।

একদা হাকীম সিকান্দার শাহ সাহেব (রঃ), হজরতকে (কঃ) তদীয় কৈশোর জীবনে বাই-সাইকেল চালাতে দেখার পর, তিনি হিন্দুস্থানে গমন করে হজরতের (কঃ) পবিত্র সদনে এই মর্মে একখানা চিঠি লিখেছিলেন। উল্লেখ্য যে, মৌলানা হাকীম সিকান্দার শাহ সাহেবের (রঃ) এমন এক উচ্চমাপের কশ্‌ফ্ ছিল, যার মাধ্যমে তিনি হজরতের (কঃ) পরবর্তী জীবনের কারামাত সমূহের ও সুপ্ত-গায়েবী আধ্যাত্মিক ক্ষমতা সম্পর্কে অবহিত হয়েছিলেন। *'ছিরতে ফখরুল আরেফীন'* পুস্তকের ৪র্থ খন্ডে মৌলানা সিকান্দার শাহ সাহেব (রঃ) লিপিবদ্ধ করেন যে, হজরত ফখরুল আরেফীন (কঃ) একদা তদীয় মুরিদদিগকে ফর্মায়াছেন, "আমার ছিলছিলার (ছিলছিলায়ে আলীয়া জাহাঁগীরিয়া) মধ্যে একজন অনেক বড় মাপের যুগশ্রেষ্ঠ বুজুর্গ প্রকাশিত হবে। আমার মুরিদগণের মধ্যে যদি কারো উক্ত উচ্চমার্গের মহাত্মার সাথে সাক্ষাতের সৌভাগ্য ঘটে, তবে সে যেন তাঁর প্রতি যথাযোগ্য সম্মান প্রদর্শন করে। কেননা, তিনি অনেক শীর্ষস্তরের বুজুর্গ হয়ে সমগ্র পৃথিবীকে তাঁর ঐশ্বরিক জ্যোতিতে জ্যোতির্ময় করবেন "।

একদা তিনি [হজরত ফখরুল আরেফীন (কঃ)] ইঙ্গিত ফর্মায়াছিলেন যে, "হজরত মখদুমুল মুলক শেখ আহমদ আব্দুল হক রদৌলভীর (রঃ) জমানায় যেইরূপ ছিলছিলায়ে আলীয়া ছাবেরীয়ার যথেষ্ট উন্নতি সাধিত হইয়াছিল, তদ্রূপ তাঁর [হজরত ৪র্থ শাহ জাহাঁগীর তাজুল আরেফীন (কঃ)] জমানায় ও ছিলছিলায়ে আলীয়া জাহাঁগীরিয়ার প্রভূত উন্নতি সাধিত হইবে"।

**হজরতের (কঃ) পবিত্র হজ্জব্রত পালনের পটভূমি:** হজরত কেব্‌লা-ও-কাবা (কঃ) (তাঁর প্রতি আমাদের আত্মা সকল উৎসর্গীকৃত হউক!) একদা নিজের হজ্জ সম্পর্কে নিম্নরূপ বর্ণনা করলেন --"একদা আমার এইরূপ বাসনা জাগরিত হলো যে, আমার দাদা হজরত কেব্‌লা-ও -কাবা [হজরত শাহ জাহাঁগীর ফখরুল আরেফীন (কঃ) (১৩১০ হিঃ)] যেরূপ সমুদ্রপথে ভ্রমণ করে হজ্জকার্য সমাধা করেছিলেন, আমিও সেইরূপে হজ্জ পালন করিব"। অতঃপর পবিত্র হস্তে *'ছিরত শরীফ'* নিয়ে হজরত ফখরুল আরেফীন (কঃ) এর নিম্নোক্ত পবিত্র বচন পাঠ করে শুনালেন, "বোম্বাই নগরীর উপকূল হতে যেন নিজকে নিজে সমুদ্রে ভাসিয়ে দিলাম। মৃতদেহের মত ভেসে ভেসে চলে গেলাম এবং ভেসে ভেসে চলিয়া আসলাম। দশ হাজার টাকার বিনিময়ে এইরূপ কার্য সম্পাদন করা যায় সত্য, কিন্তু এইরূপ শান্তিপ্রাপ্ত হওয়া যায় না"।

হজরত কেব্‌লা-ও-কাবা (কঃ) এর্শাদ ফর্মালেন, "আমি ১১ই জিলক্বদ, ১৩৯৮ হিঃ রোজ বৃহস্পতিবার আছরের নামাজের পর যখন মাজার শরীফে চাদর শরীফ পেশকালীন সময়ে নিম্নোক্ত পদ্যটি আবেদন সহকারে পাঠ করছিলাম --

অর্থাৎ-"হে আমার হজরত পীর-মুর্শিদ শাহ জাহাঁগীর শমছুল আরেফীন (কঃ), আপনি আমাকে হজরত রসুল মকবুল (সঃ)-এর রওজা শরীফে এবং আল্লাহর ঘর কাবা শরীফে দয়া করে নিজের সাথে নিয়ে যান"।

"হে আমার ধর্মরাজ, আমার কোন সহায়-সম্বল নাই। আপনি তো আল্লাহর নবীর দোস্ত ও পেয়ারা, আপনি আমাকে কৃপাবর্ষণে সকল বিষয়ে অদৃশ্য জগত হতে সহায়তা করুন"।

তখন আমার অন্তরে এক ঐশী ভাবের সঞ্চার হচ্ছিল। আমি মগরিব ও এশার নামাজের পর ওরস শরীফের রাত্রিকালীন বড় দায়রা শরীফ সম্পন্ন করে মাজার শরীফের জেয়ারত কার্য সম্পাদন করলাম এবং বড় দীঘির পূর্ব-পার্শ্বে শায়িত সকল মুরব্বিগণের জেয়ারত করে স্বীয় কামরায় এসে শুয়ে পড়লাম"।

"আমার হজ্জব্রত পালন এতই গোপনে সংগঠিত হয়েছিল যে, আমার পরম পূজনীয়া মাতা সাহেবানী (রঃ) ছাড়া আমি আর কাকেও এই ব্যাপারে প্রকাশ্যে খুলে বলিনি "।

**হজরতের (কঃ) পবিত্র হজ্জ যাত্রাঃ** ১২ই জিলক্বদ, ১৩৯৮ হিঃ শুক্রবার তথা হজরত ১ম শাহ জাহাঁগীর শেখুল আরেফীন (কঃ) এর পবিত্র ওরস শরীফের ১ম দিন - দায়রা শরীফ, ফাতেহা শরীফ তথা কুলখানি, জুমার নামাজ এবং আগত লোকজনকে তবররুক খাওয়ানোর পর পরম পূজনীয়া মাতা সাহেবানী (রঃ) ও পরম শ্রদ্ধাস্পদ আব্বাজান কেবলা (রঃ) কে যখন কদমবুচি করতে গেলাম, তখন শ্রদ্ধাস্পদ আব্বাজান কেবলা অতি দয়াদ্র বচনে এই পংক্তি ফর্মাইলেন, " নিরাপদে ও নির্বিঘ্নে গমন কর এবং পুনরায় ফিরে আসো" ।

উল্লেখ্য, হজরত সৈয়েদুনা গৌছে পাক (রঃ) উচ্চবিদ্যা শিক্ষার্থে ইরাকের বাগদাদ নগরীতে গমন করার পূর্বে তদীয় পরম পূজনীয়া মাতা সাহেবানীকে (রঃ) যখন কদমবুচি করতে গিয়েছিলেন, তখন তিনিও স্নেহের পুত্রকে উপরোক্ত পংক্তি উল্লেখপূর্বক বিদায় দিয়েছিলেন। এটা একপ্রকার দোয়া ছিল।

অতঃপর হজরত (কঃ) মাজার শরীফ জেয়ারত করে শহরের উদ্দেশ্যে গমন করার পূর্বে তদীয় মেজ ভ্রাতা জনাব মোহাম্মদ জামালুল হাই সাহেবকে ওরস শরীফ ও দরবার শরীফের যাবতীয় পরিচালনার দায়িত্ব অর্পণ করে চট্টগ্রাম অভিমুখে রওয়ানা হলেন। তিনি চট্টগ্রাম শহরের রুমঘাটাস্থ ডিপুটী সাহেব (রঃ) এর বাসায় অবস্থান করেন এবং ১৪ই জিলক্বদ তারিখে চট্টগ্রাম বন্দর হতে 'হিজবুল বাহার' এ আরোহণ করেন।

তিনি (কঃ) 'হিজবুল বাহার' নামীয় রাজকীয় সমুদ্র জাহাজে চড়ে হজ্জযাত্রা সম্পাদন করেছিলেন। ১৪ দিন পর তিনি উক্ত রাজকীয় সমুদ্র জাহাজযোগে জেদ্দা সমুদ্র বন্দরে পৌঁছেন। তিনি (কঃ) ফর্মায়েছেন, "যাত্রাকালে আমাকে প্রায় ১৪ দিন সমুদ্রজাহাজে চড়তে হয়েছিল এবং আসার সময়ও ১৪ দিন লেগেছিল"। পথিমধ্যে জাহাজেই তিনি (কঃ) ১৭ই জিলক্বদ, ২৪শে জিল্‌কদ, ১৭ই জিলহজ্জ এবং ২৪শে জিলহজ্জের ফাতেহা শরীফের এন্তেজাম এবং পরিচালনা করেন।

**হজরতের (কঃ) পবিত্র মদীনা শরীফ জেয়ারতঃ** তিনি (কঃ) কাবা শরীফ জেয়ারতের পূর্বে স্বীয় পীর-মুর্শিদের ন্যায় প্রথমে মদীনা শরীফে গমন এবং রসুলের (সঃ) রওজা মোবারকে জেয়ারত করেন। এর্শাদ হল, "যখন আমি মদীনা শরীফে রওজা মোবারকের জেয়ারতের উদ্দেশ্যে পৌঁছলাম, তখন আমি খালি পায়ে চলাফেরা করা আরম্ভ করলাম। জনৈক ব্যক্তি আমাকে উক্ত ব্যাপারে প্রশ্ন উত্থাপন করলে আমি তাকে এটাই বলেছিলাম যে, যেই পবিত্র স্থানের আদব রক্ষার্থে এবং ভক্তি প্রদর্শনে স্বীয় মস্তকে হেঁটে যাওয়া অত্যাবশ্যকীয়, সেখানে খালি পায়ে হাঁটাতো যোগ্য সম্মান প্রদর্শন নয় "।

**হজরতের (কঃ) হিন্দুস্থান সফরের প্রেক্ষাপটঃ** তিনি (কঃ) ফর্মায়েছেন, "একদা আমার ফুফা সাহেব [ডিপুটি মোস্তফিজুর রহমান খাঁ সাহেব (রঃ)] (ইন্তেকালঃ- ২৪শে সফর, ১৩৯৫ হিঃ/ ১৯৭৫ খৃঃ) আমাকে অতি দয়ার্দ্র বচনে বললেন, বাবা, আপনি কি আজমীর শরীফে জেয়ারতের জন্য গমন করবেন না? তখন আমি শ্রদ্ধার সাথে বললাম, ফুফা সাহেব আমার হজরতের [শাহ জাহাঁগীর হজরত শমছুল আরেফীন (কঃ)] পবিত্র খেদমতেই তো সকল নেয়ামত রয়েছে। হজরতের (কঃ) এই ভাবপূর্ণ উত্তর শ্রবণপূর্বক ডিপুটী সাহেব (রঃ) অত্যন্ত সন্তুষ্টচিত্তে বললেন, "বাবা, তাহলে তো আর কোন কথা (অবশিষ্ট) নাই। আপনা আপনিই সকল নেয়ামত আপনার নিকট চলে আসবে"।

কিন্তু, আল্লাহতা'লার কি অপার মহিমা। হজরতের (কঃ) দাদাপীর ও পরম পূজনীয় পিতামহ হজরত ফখরুল আরেফীন (কঃ) (তদীয়) গদ্দীনশীন হওয়ার পর (১৯০৪ খৃঃ) পুনরায় ১৯০৬ খৃষ্টাব্দের জুলাই মাসে হিন্দুস্থানে গমন করার পবিত্র ইচ্ছে পোষণ করলে, তাঁর মুরিদগণকে এক মজযুব (আলাউদ্দীন ছর-বোরহেনাহ্) কশ্ফযোগে জ্ঞানপ্রাপ্ত হয়ে বলেছিলেন, "তোমাদের পীর-মুর্শিদ হিন্দুস্থান যেতে সক্ষম হবেন না। বরঞ্চ চট্টগ্রাম শহর হতেই ফেরত আসবেন। তবে, একবার তিনি কোন এক মহান কার্য সাধনের উদ্দেশ্যে হিন্দুস্থান গমন করবেন"। *(ছিরত শরীফ, উর্দু ৩য় খন্ড, ১৯৮ পৃঃ)*

বলাবাহুল্য, হজরত ফখরুল আরেফীন (কঃ) ১৩২১ হিজরী মোতাবেক ১৯০৪ খৃষ্টাব্দের পরে আর হিন্দুস্থান সফর না করলেও এবং অনুরূপ হজরত শমছুল আরেফীন (কঃ) ১৩৫৮ হিজরী মোতাবেক ১৯৪০ খৃষ্টাব্দের পরে হিন্দুস্থানে গমন না করলেও তাঁদেরই সুযোগ্য উত্তরসূরী ও ছাহেবে নেমত আমাদের হজরত কেব্‌লা-ও-কাবাকে (কঃ) [১৪০০হিঃ-হইতে ১৪০৪ হিঃ পর্যন্ত] আল্লাহতা'লার স্বীয় অপার করুণায় এবং উপরোস্থ পীর-মুর্শিদের অশেষ দয়ায় ***পাঁচ*** বার হিন্দুস্থান সফরে সিলসিলার নিম্নলিখিত উপরোস্থ পীর-মুর্শিদগণের পবিত্র মাজার শরীফে হাজেরী প্রদান ও জেয়ারত সম্পন্ন করেন- হজরত সুলতানুল হিন্দু, খাজায়ে খাজেগান খাজা মুঈনুদ্দিন চিশ্‌তি (রঃ), হজরত কুতবুল আকতাব সৈয়দুনা কুতবুদ্দীন বখতিয়ার

কাকী উশী (কঃ), হজরত খাজা নেজামুদ্দিন আউলিয়া (কঃ), হজরত শেখুল আলম শাহ সৈয়দ এমদাদ আলী (কঃ), হজরত সৈয়েদুনা মীর আবুল উলা (কঃ), হজরত সৈয়েদুনা মীর আব্দুল্লাহ আহরারী নক্শবন্দী (কঃ), হজরত সৈয়েদুনা আব্দুর রাজ্জাক বাঁসবী (রাঃ), সৈয়েদুনা হজরত মখদুম শরফুদ্দীন ইয়াহ্য়া মুনিরী (কঃ), হজরত সৈয়েদুনা মখদুমুল মুলক্ শেখ আহমদ আব্দুল হক রদৌলভী (রঃ), হজরত মখদুম আলাউদ্দীন আলী আহমদ সাবের কলিয়রী (রঃ), হজরত শেখ নজীবুদ্দীন ফেরদৌসী (কঃ), হজরত সৈয়েদুনা মখদুম হাছান আলী সানী (কঃ), হজরত ঈমামুল আরেফীন সৈয়েদুনা মখদুম মোনে'ম পাকবাজ্ (কঃ), হজরত সৈয়েদুনা মখদুম বন্দা-নেওয়াজ গেছু-দরাজ (রাঃ), হজরত গৌছুল আলম শাহ্ মোহাম্মদ মাহদী ফারুকী (কঃ), হজরত শাহ্ মাজহার হোসাইন (কঃ), হজরত শাহ হাসান দোস্ত ফরহাতুল্লাহ (রঃ), হজরত শাহুল আলামীন মখদুম-বন্দেগী কুতবুল আকতাব আব্দুল কুদ্দুস গঙ্গুহী (কঃ), সৈয়েদুনা হজরত খলিলুদ্দিন (কঃ), হজরত সৈয়েদুনা আমীর খসরু (রঃ), হজরত মীর সৈয়দ নুরুদ্দীন মোবারক গজনবী (কঃ), সৈয়েদুনা হজরত জাফর (কঃ), সৈয়েদুনা হজরত নেজামুদ্দিন (কঃ), সৈয়েদুনা হজরত মাহমুদ (কঃ), সৈয়েদুনা হজরত নাছির উদ্দীন (কঃ), সৈয়েদুনা হজরত তক্বিয়ুদ্দীন (কঃ), সৈয়েদুনা হজরত ফজলুল্লাহ ওরফে সৈয়দ গুস্সাঁয়ী (কঃ), সৈয়েদুনা হজরত আহলুল্লাহ (কঃ), হজরত সৈয়দ আশরাফ জাহাঁগীর ছিমনানী (কঃ), হজরত শাহ মোহাম্মদ ফরহাদ (কঃ), হজরত খাজা বাকী বিল্লাহ (রঃ), হজরত শাহ শেখ আব্দুল হক মোহাদ্দেছ দেহলবী (রঃ), হজরত শাহ্ ওয়ালীউল্লাহ মোহাদ্দেছ দেহলবী (রঃ), হজরত শাহ আব্দুল আজীজ মোহাদ্দেছ দেহলবী (রঃ), হজরত বু-আলী শাহ কলন্দর (রাঃ), হজরত সৈয়েদুনা কুতবুদ্দিন 'বিনায়ে-দিল' (কঃ), মৌলানা হাকীম সৈয়দ সিকান্দার শাহ সাহেব (রঃ), নবী রেজা খাঁ সাহেব (রঃ), হজরত কুতবে কওকন (রঃ), মৌলানা আব্দুল কুদীর শাহ (রঃ), হজরত সৈয়দ কমর আলী শাহ দরবেশ (রঃ), হজরত মৌলানা রশীদ আহমদ গঙ্গুহী (রঃ)- যাতে এমন কত অসংখ্য অলৌকিক কার্যাবলীর বিকাশ ঘটিয়েছেন, যা বর্ণনাতীত এবং ধ্যান-ধারণার বহু উর্ধ্বে।

**আজমীর শরীফ ও সাঁবর শরীফে হাজেরী:** আজমীর শরীফে শুভাগমনের পর তিনি (কঃ) খানকাহে জাহাঁগীরিতে অবস্থান করতেন এবং তথা হতেই সকল জেয়ারত কার্যাদি সমাধা করতেন। তথায় হজরত (কঃ) সুলতানুল হিন্দ, খাজায়ে খাজেগান হজরত সৈয়েদুনা খাজা গরীব-নেওয়াজ (কঃ) এর পবিত্র সমাধি জেয়ারত ও তওয়াফকালে যেইরূপ ভক্তি ও আদবের পরাকাষ্টা দেখিয়েছেন, তা জগতে অত্যন্ত বিরল। হজরত খাজা সাহেব কেবলার (কঃ) অধঃস্তন বংশধর ও সাজ্জাদানশীন দীওয়ান হজরত সৈয়দ জয়নুল আবেদীন (রঃ) আমাদের হজরতকে (কঃ) অত্যন্ত সম্মান করতেন এবং তাঁর সার্বক্ষণিক সমাদরের জন্য অতীব সচেষ্ট থাকতেন। ৬ই রজব, ১৪০০ হিজরীর খাজা সাহেব কেবলার (কঃ) ওরস শরীফে আজমীর শরীফে হাজেরীর পর হজরত খাজা সাহেব কেবলার (কঃ) অধঃস্তন বংশধর ও তৎকালীন সাজ্জাদানশীন হজরত দেওয়ান সৈয়দ জয়নুল আবেদীনের (রঃ) সাথে সাঁবর শরীফে হজরত খাজা গরীব-নেওয়াজের (কঃ) সুপৌত্র হজরত হেসামুদ্দীন 'সোখ্তা জীগর' ('আল্লাহতা'লার প্রেমের অগ্নিতে ভস্মীভুত হৃদয়'- ইহা তাঁহার উপাধি ছিল) এর মাজার শরীফে গমন করেন এবং তথায় ১২ই রজব, ১৪০০ হিজরী, উক্ত মহাপুরুষের বাৎসরিক ওরস শরীফ সম্পন্ন করেন। মরুর তপ্ত পাথরের বুকে ভারী কদমে জেয়ারতে তোয়াফ সমাপ্তিলগ্নে এই সাঁবর শরীফেই এক মজযুব ফকির (হজরত কেবলা (কঃ) সাঁবর শরীফ হাজেরীকালে) উচ্চ কণ্ঠে ঘোষণা করেছিলেন, "তোমরা হিন্দুস্থানীরা কে কোথায় আছ শুনে যাও, শুনে রাখ- হিন্দুস্থানের ফকিরী লুট করে নিয়ে গেল বাঙ্গাল হতে আসা এক বুজুর্গ-ফকির।" সত্যিকার অর্থেই হজরত কেবলা (কঃ) হিন্দুস্থানের ফকিরী লুট করে তথা স্বীয় কঠোর ও কষ্ট সহিষ্ণু সাধনায় অর্জন করে নিয়েছেন- যা কিনা খোদার আরশ হতে ঘোষিত হলো খাজায়ে খাজেগানের পবিত্র লহুর অস্থিত্ব ধারণে ধন্য সাবঁর শরীফ হতে। এই অনুৎঘাটিত রহস্য ইঙ্গিত করে আরো বেশী মরিচিকার, যার মর্মর- মর্মার্থ বোঝা আমাদের সাধ্যে কুলোবেনা।

**মুম্বাই নগরীতে যাত্রা বিরতি:** ১৬ই জুন ১৯৮০ খৃঃ দিবসে হজরত (কঃ) বানারস হতে দিল্লী গমন করেন অতঃপর দিল্লী হতে স্বীয় গুলবর্গা শরীফ জেয়ারত যাত্রায় দিল্লী হতে গুলবর্গা শরীফ অভিমুখে যাত্রাকালে পথিমধ্যে মুম্বাই নগরীর তৎকালীন বিভাগীয় কমিশনার শেখ আদম মুলক সাহেবের একান্ত অনুরোধে মুম্বাই নগরীতে যাত্রা বিরতি করেন এবং তথায় তার সরকারী গৃহে কিছু সময় অবধি অবস্থান করেন। উল্লেখ্য যে, উক্ত বিভাগীয় কমিশনারের স্ত্রী হজরত সৈয়েদুনা বাবা ফরিদুদ্দীন মছউদ গনজেশকর (রঃ) এর বংশোদ্ভুত ছিলেন। তাঁরা উভয়েই হজরতের (কঃ) পবিত্র খেদমতে মুরীদ হওয়ার প্রার্থনা করলে হজরত (কঃ) তাঁদের গৃহের ব্যক্তিগত লাইব্রেরীতে সংরক্ষিত পবিত্র পুস্তক *"সিরাতে ফখরুল আরেফীন"* দেখিয়ে, উক্ত পুস্তক তেলাওয়াত এবং তদানুযায়ী আমল করার জন্য আদেশ প্রদান করেন। মুম্বাই অবস্থানকালে মুম্বাই হতে গুলবর্গাগামী ট্রেনের কোন টিকেটের বন্দোবস্ত না হলে হজরত কেবলা মুম্বাইয়ের 'শহর কুতুব'

এর দরগাহ জেয়ারতে গমনের ইচ্ছা পোষণ করেন। যেই বলা সেই কাজ, চলে গেলেন মুম্বাই সমুদ্র সৈকতের নিকটবর্তী হজরত সৈয়্যেদুনা গৌছ পাক (রঃ) এর সমকালীন এক বড় বুজুর্গ কুতবে কওকন হজরত মখদুম আলী মাহিমী (রঃ) এর মাজার শরীফে। জেয়ারত পরবর্তী হজরত কেবলা (কঃ) টিকেট প্রাপ্ত হয়ে গুলবর্গা শরীফ যাত্রা করেন এবং সাজ্জাদানশীন হজরত মোহাম্মদ হোসাইনী কর্তৃক অনাড়ম্বর আথিতেয়তার মাধ্যমে জেয়ারত কার্য সম্পাদন করেন।

**হজরতের (কঃ) পাকিস্তান সফর:** হিন্দুস্থানের পীরানপীরগণের জেয়ারতের উদ্দেশ্যে ২য় বার গমনের পর হজরত কেব্‌লা-ও-কাবা (কঃ) পাকিস্তানের পীরানপীরগণ বিশেষতঃ হজরত বাবা ফরিদউদ্দিন মছউদ গন্‌জেশকর (রঃ) এর জেয়ারতের জন্য ব্যাকুল হয়ে উঠেন। এমন কি তিনি (কঃ) হিন্দুস্থান সফরকালে দিল্লীতে অবস্থানকালীন পাকিস্তানের ভিসার জন্য আবেদনও করেন। কিন্তু তৎকালীন ভারতীয় আইনকে সম্মান করে হজরত (কঃ) পুনরায় বাংলাদেশে প্রত্যাবর্তনের পর ঢাকাস্থ পাকিস্তান দূতাবাসে ভিসার জন্য আবেদন করেন এবং তথা হতে ভিসা প্রাপ্ত হওয়ার পর তিনি (কঃ) ২৪শে জিলহজ্জ, ১৪০২ হিজরীর ফাতেহা শরীফ সুসম্পন্ন করে ২৭শে জিলহজ্জ, রোজ বৃহস্পতিবার দরবার শরীফ হতে পাকিস্তানের উদ্দেশ্যে রওয়ানা হন। হজরত কেব্‌লা কাবা (কঃ) তদীয় পাকিস্তান সফরকালে যে সকল বুজুর্গানে-দ্বীন এর জেয়ারত করেছেন তাঁদের নামসমূহ- হজরত 'দাতা গন্‌জে-বখশ্‌' 'আলী ইবনে 'উসমান হাজবিরি (রঃ), হজরত সৈয়্যেদুনা বাবা ফরিদউদ্দীন মছউদ 'গন্‌জে শকর' (রঃ), হজরত সৈয়্যেদুনা বাহাউদ্দীন জকরিয়া মুলতানী (রঃ), হজরত শেখ ছদরুদ্দীন মুহাম্মদ 'আরেফ মুলতানী (রঃ), হজরত শেখ রুকনুদ্দীন 'রুকনুল আলম' আবুল ফাতাহ্‌ মুলতানী (রঃ), হজরত শমসুদ্দীন সব্‌জ্‌ওয়ারী (রঃ), হজরত 'আবদুল লতিফ বর্‌রি ইমাম ছরকার (রঃ), হজরত খাজা মেহের 'আলী শাহ্‌ (রঃ), হজরত শাহ্‌ 'এনায়ত অলী (রঃ), হজরত সুহাইলী 'সর্‌কার' (রঃ), হজরত খাজা সুলাইমান তুঁসবী (রঃ), হজরত 'ছখী লা'ল শাহ্‌বাজ কৃলন্দর' ওসমান মরুন্দী (রঃ), শাহ্‌ সৈয়দ রহমত 'আলী সাহেব (রঃ), হাকীম সৈয়দ আহমদ শাহ্‌ সাহেব (রঃ)।

**হজরত বাবা ফরিদউদ্দিন মছউদ 'গনজেশকর' (রঃ) এর সহিত আমাদের হজরত কেব্‌লা-ও-কাবা (কঃ) এর আত্মিক সম্পর্ক:** হজরত কেব্‌লা-ও-কাবা (কঃ) ৫ই মহররম, ১৪০৩ হিঃ মোতাবেক ২৩শে অক্টোবর শুক্রবার, ১৯৮২ খৃঃ দিবসে হজরত বাবা ফরিদুদ্দিন মছউদ গনজেশকর (রঃ) এর মাজার শরীফে জেয়ারত সম্পন্ন করেন। হজরত কেব্‌লা-ও-কাবা (কঃ) এর্শাদ ফর্মালেন, "আমি কেন পাকপতন শরীফ গিয়েছিলাম? এইজন্য গিয়েছিলাম যে, দুনিয়ার সকল শ্রেণীর লোক আমার হজরত কেব্‌লা-ও-কাবাকে [শাহ জাহাঁগীর হজরত শমছুল আরেফীন (কঃ)] 'বাবা' বলে সম্বোধন করে। তদ্রূপ 'গনজেশকর' (রাঃ)কেও 'বাবা' বলে সম্বোধন করে। এতে উভয়ের মধ্যে নিশ্চয়ই কোন বিশেষ আত্মিক ও আধ্যাত্মিক সম্পর্ক রয়েছে। যার ফলে তাঁর প্রতি আমার গভীর ভালবাসা উদ্রেক হয় এবং আমি তাঁর পবিত্র মাজার শরীফ দর্শনের জন্য যাত্রা করি"।

হজরত কেব্‌লা-ও-কাবা (কঃ) যেই ভালবাসা ও আগ্রহের সাথে অন্যান্য মহাত্মা পীরগণের ফাতেহা শরীফ বিশেষ-ব্যবস্থায় ও ভাব-গম্ভীর মর্যাদা সহকারে আয়োজন করতেন ঠিক সেই ভালবাসা ও আগ্রহের সাথে প্রতি বৎসর (১৪০৪ হিজরী হতে) হজরত 'বাবা' ফরিদউদ্দিন মছউদ গনজেশকর (রঃ) এর ফাতেহা শরীফ ও ভাব-গম্ভীর পরিবেশে এন্তেজাম করিতেন। ইহা দ্বারা এইরূপ বুঝিয়া লওয়া যায় যে, হজরত 'বাবা' ফরিদ (রঃ) ও আমাদের হজরত কেবলা-ও-কাবার (কঃ) মধ্যে নিশ্চয়ই কোন বিশেষ রূহানী বা আত্মিক সম্পর্ক রয়েছে।

**৩য় শাহ জাহাঁগীর হজরত শমছুল আরেফীন (কঃ) এর সাথে আমাদের হজরত কেব্‌লা-ও-কাবার (কঃ) আধ্যাত্মিক রূহানী সম্পর্ক:** ২য় শাহ জাহাঁগীর হজরত ফখরুল আরেফীন (কঃ) এর খলিফা লতিফ শাহ মৌলানা গোলাম ছোবহান সাহেব (রঃ) যখন ইন্তেকাল (১৪ই শাবান, ১৩৬২ হিঃ; ১৬ই আগষ্ট, ১৯৪৩ খৃঃ, রোজ সোমবার, তৈলারদ্বীপে) করেন। তখন ৩য় শাহ জাহাঁগীর হজরত শমছুল আরেফীন (কঃ) জাহাঁগীরি মসনদে সমাসীন ছিলেন। কেননা, ৩য় শাহ জাহাঁগীর হজরত শমছুল আরেফীন (কঃ) ১৮ই জিলহজ্জ, ১৩৫৮ হিঃ মোতাবেক ২৯ শে জানুয়ারী, ১৯৪০ খৃঃ রোজ সোমবার ওরস শরীফ চলাকালীন জাহাঁগীরি মসনদে আরোহণ করেন। উক্ত খলিফা সাহেবের ইন্তেকালের বার্তা যখন একজন আগন্তুক সংবাদদাতা মারফত দরবার শরীফে আনয়ন করা হয়, তখন ৩য় শাহ জাহাঁগীর (কঃ) বর্হিবাটিতে সশরীরে উপস্থিত ছিলেন না; বরং কোন কারণবশত আন্দরবাটিতে তশরীফ নিয়েছিলেন। ইত্যবসরে, ২য় শাহ জাহাঁগীরের (কঃ) খাদেম ফকির মকবুল আলী আগন্তুক সংবাদদাতাকে একটি স্থানে খলিফা সাহেবকে (রঃ) দাফন করতে বলে দেন। সেই হিসেবে সংবাদদাতা আগন্তুক চলে যাবার পর ৩য় শাহ জাহাঁগীর (কঃ) বর্হিবাটিতে তশরীফ আনেন। অতঃপর হজরত (কঃ) উক্ত খলিফা সাহেবের ইন্তেকালের সংবাদ এবং তৎপরবর্তী মকবুল আলী ফকিরের সাথে আগন্তুক সংবাদদাতার বাক্য বিনিময়

তথা খলিফা সাহেবকে (রঃ) দাফনকরণের সিদ্ধান্ত প্রদানের বিষয়ে জ্ঞাত হয়ে অত্যন্ত বিচলিতভাবে ফর্মায়েছিলেন, "আমাকে তথায় (তৈলারদ্বীপে) আবার বৃষ্টির দিনে কাদা মিশ্রিত অবস্থায় ভিজা কাপড়ে যেতে হবে"।

আল্লাহতালার কি অপার মহিমা! ৩য় শাহ জাহাঁগীর (কঃ) স্বয়ং সাজ্জাদানশীন থাকাকালীন অবস্থায় আর কখনো তৈলারদ্বীপে সশরীরে গমন না করলেও তাঁরই রূপে আমাদের হজরত কেব্‌লা-ও-কাবা ৪র্থ শাহ জাহাঁগীর তাজুল আরেফীন (কঃ) ১৩ই শাবান, ১৩৯৬ হিঃ মোতাবেক ৯ই আগষ্ট, ১৯৭৬ খৃঃ রোজ সোমবার; ১৩৮৩ বঙ্গাব্দের ঠিক শ্রাবণ মাসের অঝোরধারায় বর্ষিত বর্ষণমুখর দিনে ৩য় শাহ জাহাঁগীর (কঃ) যেরূপ ফর্মায়াছিলেন তদ্রুপ ভিজা কাপড়ে কাদা মিশ্রিত অবস্থায় তথায় (তৈলারদ্বীপে) তশরীফ নিয়ে যান। এর দ্বারা এরূপ বুঝে নেওয়া যায় যে, আমাদের হজরত কেবলা-ও-কাবার [৪র্থ শাহ জাহাঁগীর হজরত তাজুল আরেফীন (কঃ)] এবং তাঁর পীর-মুর্শিদ [৩য় শাহ জাহাঁগীর, মখদুমুল আলম, শেখুল কুল, হজরত শমছুল আরেফীন (কঃ)] এর সাথে নিশ্চয়ই এমন কোন বিশেষ রূহানী এবং গায়েবী সম্পর্ক রয়েছে, যা কারো পক্ষেই অনুধাবন করা সম্ভবপর নয়।

হজরত কেব্‌লা-ও-কাবা (কঃ) আছরের নামাজের পূর্বে তৈলারদ্বীপে পৌঁছেন। অতঃপর সেখানে আছরের নামাজ সমাধা করেন এবং লতিফ শাহ (রঃ) এর মাজার শরীফে চাদর শরীফ পরিবেশন করান। মগরিবের নামাজের পর দায়রা শরীফ তথা মাহফিলে ছেমা আরম্ভ হয়, যা প্রায় দেড় ঘন্টাব্যাপী স্থায়ী হয়। অতঃপর হজরত কেব্‌লা-ও-কাবা (কঃ) উপস্থিত মুরিদদিগকে তরীকতের বহু নির্দেশ ও সদ-উপদেশ প্রদান করেন এবং মুরিদগণ তাহা অত্যন্ত ভক্তির সাথে নীরবে শ্রবণ করে। রাত ৯টার দিকে হজরত (কঃ) এশার আজানের হুকুম দেন এবং সাড়ে ৯টায় এশার নামাজ সম্পন্ন করে পৌনে ১০টায় পুনরায় দায়রা শরীফ আরম্ভ হয়। আনুমানিক দেড় ঘন্টা দায়রা হওয়ার পর হজরত কেব্‌লা-ও-কাবা (কঃ) মুনাজাত করেন এবং ফাতেহার পর উপস্থিত লোকদিগকে তবররুক প্রদান করেন। অতঃপর এয়াকুবকে (উক্ত খলিফা সাহেবের খাদেম) সম্বোধন করে ফর্মাইলেন, "তুমি তৈয়ার আছো তো?" সে আরজ করল যে, "হজরতের দোওয়ার বরকতে তৈরী আছি।" হজরতের (কঃ) পবিত্রাদেশে সিমেন্ট, বালু এবং মিস্ত্রিরও ব্যবস্থা করা হয়েছে। তৎপরবর্তী হজরত কেব্‌লার (কঃ) পবিত্র নির্দেশে হজরত (কঃ) কর্তৃক লতিফ শাহ (রঃ) তৈলারদ্বীপের খলিফা সাহেব এর মাজার স্থানান্তরীকরণ ও পুনঃদাফন কার্য্য সুসম্পন্ন হয়।

**হজরত কেবলার সাজ্জাদানশীনরূপে অভিষেক:** হজরত শাহ জাহাঁগীর শমছুল আরেফীন (কঃ) এর বিশেষ অনুগ্রহ ও করুণাময় অভিষিক্ত এবং তাঁর (কঃ) প্রকাশ্য ও গোপন শিক্ষা-দীক্ষা প্রাপ্ত সুযোগ্য সাজ্জাদানশীনরূপে মহর্ষিকুল শিরোমণি, নিগুঢ়তত্ত্বদর্শী, তাপস প্রবর, পরম পূজনীয় পীর মুর্শিদ শাহ জাহাঁগীর তাজুল আরেফীন মৌলানা সৈয়দ মোহাম্মদ আরেফুল হাই (কঃ) ২৪ জমাদিউসসানী, ১৪০৪ হিজরী, ২৬ মার্চ, ১৯৮৪ খৃঃ, রোজ সোমবার হজরত শাহ জাহাঁগীর শমছুল আরেফীন (কঃ) এর ১৩তম পবিত্র ওরস শরীফের দায়রা শরীফের সময় স্থলাভিষিক্ত হন।

স্বীয় পূর্ববর্তী পীরানপীর ও মাশায়েখগণের পবিত্র পদাংক অনুসরণ করে অবিকলভাবে যাবতীয় কার্যাদি অতি সূচারু ও সুষ্ঠুভাবে পালনে অদ্যবধি রত আছেন। তিনি বর্তমান সময়ের সর্বাপেক্ষা ক্ষমতাশালী মহাপুরুষ। দুনিয়ার প্রধান মাশায়েখগণ যেমন আজমীর শরীফের সাজ্জাদানশীন, পাটনা শরীফের সাজ্জাদানশীন ও পৃথিবীর বিভিন্ন স্থানের খ্যাতমান পীর মাশায়েখগণ এ মহাপুরুষ ও কীর্তিযশা মহা-মনীষীর সদনে ও সংস্পর্শে এসে নিজদিগকে সার্থক ও গৌরবান্বিত মনে করছেন। সিল্‌সিলায়ে আলীয়া কাদেরীয়া চিশতীয়া জাহাঁগীরিয়ার ত্রাণকর্তা ও শরীয়ত– ত্বরীকতের সংস্কারক হিসেবে তাঁর পবিত্র অস্তিত্ব পৃথিবীবাসির জন্য রহমত ও কল্যাণ স্বরূপ। তাঁর পবিত্র হস্তক্ষেপে বাংলাদেশসহ পৃথিবীর বিভিন্ন স্থানে তথা মুসলিম বিশ্বের মাশায়েখগণ ত্বরীকতের সু-পথ ও সু-নিয়মের জ্ঞান লাভে ধন্য হচ্ছেন অদ্যবধি।

# হজরত শাহ্ জাহাঁগীর শমছুল আরেফীন (কঃ)এর সংক্ষিপ্ত জীবনী

মোহাম্মদ হেলালুল হাই

তাপসকূল শিরোমণি, গৌছে জমান, কুতবে দাওরান, মাহবুবে রব্বিল আলামীন, সোলতানুল আরেফীন, সৈয়েদুনা ও মুর্শিদুনা হজরত মৌলানা শাহ্ মোহাম্মদ মখছুছুর রহমান ওরফে তোয়াহা মিঞা সাহেব বমোলক্কবে গায়ব শমছুল আরেফীন (কঃ) ২৭শে জমাদিউসসানী ১৩৩৪ হিজরী মোতাবেক ১৯ই বৈশাখ ১৩২৩ বাংলা, ১লা মে ১৯১৬ ইং শুভ সোমবার দিবসে আওয়াল জোহরের শুভক্ষণে পবিত্র মির্জাখীল গ্রামে স্বীয় পবিত্র পিত্রালয়ে শুভ জন্মগ্রহণ করেন।

হজরতের (কঃ) প্রাথমিক শিক্ষার শুভ সূচনা তদীয় মান্যবর ওয়ালেদ মাজেদ হজরত ফখরুল আরেফীনের (কঃ) পবিত্র তত্ত্বাবধানে পবিত্র আস্তানা পাকেই হয়। তাঁর প্রখর স্মরণশক্তি, তীক্ষ্ণ-বুদ্ধি, প্রবল জ্ঞান-শক্তি এবং মুখস্থ করার অসাধারণ ক্ষমতা ছিল। তিনি (কঃ) অতি অল্প সময়ের মধ্যে পবিত্র কোরান মজিদ ও অন্যান্য প্রারম্ভিকপুস্তকাবলীর পাঠ সমাপ্ত করেন। অতঃপর তিনি তৎকালীন চট্টগ্রাম শহরের সুপ্রসিদ্ধ "দারুল উলুম" মাদ্রাসায় বিদ্যা শিক্ষার্থে গমন করেন এবং তথাকার সকল প্রকার বিদ্যাশাস্ত্রে বিশেষ ব্যুৎপত্তি লাভ করে সুখ্যাতি অর্জন করেন। তিনি (কঃ) এক সময় নিজেই ফর্মায়েছেন, বিদ্যার্জন করার সময় আমার এইরূপ ঐকান্তিক ও দৃঢ়ভাব উৎপন্ন হলো যে, আমার মহামান্য ওয়ালেদ মাজেদ (কঃ) এবং মান্যবর দাদা হজরত (কঃ) যেইরূপ জগৎবিখ্যাত বিদ্বান ছিলেন, আমার তদ্রূপ ভুবন বিখ্যাত ও সুপরিচিত বিদ্বান হওয়া আবশ্যক। তিনি (কঃ) স্বীয় ওয়ালেদ মাজেদের অনুকরণে ১৫ বৎসর পবিত্র বয়সে দৃঢ়তা সহকারে পূজ্যতমা মাতার অনুমতি গ্রহণ করতঃ মাতৃভূমি পরিত্যাগ করে ভারতবর্ষের স্বনামধন্য কলিকাতা আলীয়া মাদ্রাসায় বিদ্যা শিক্ষায় নিজেকে নিয়োজিত করেন। তথাকার অধ্যক্ষ মহোদয় অলীকূল শিরোমণি, উপমহাদেশের শ্রেষ্ঠ সাধক-প্রবর সৈয়েদুনা হজরত শেখুল আরেফীনের (কঃ) সুপৌত্র ও সৈয়েদুনা হজরত ফখরুল আরেফীনের (কঃ) এর বিশিষ্ট সাহেবজাদাকে উক্ত মাদ্রাসার শিক্ষার্থীরূপে পেয়ে অত্যন্ত সৌভাগ্য ও গর্বের বিষয় বলে গণ্য করলেন এবং অত্যন্ত আনন্দ ও উৎফুল্লতার সাথে বিদ্যা শিক্ষার্থে তথায় অবস্থানের সুবন্দোবস্ত করে দিলেন। কিন্তু মহাপ্রভুর ইচ্ছায় হজরত (কঃ) বেশীদিন বিদ্যার্জনে ব্যাপৃত থাকতে পারলেন না। পবিত্র জাহাঁগীরিয়া তরিকার সিংহাসন অলংকৃত করার ঐশী আহবান আসল, "সাধারণ শিক্ষা নিকেতনে নয় বরং মহান আল্লাহ জাল্লাশানুহুর নিজ প্রদত্ত জ্ঞানে আপনাকে ঐশী শিক্ষায় পরিপূর্ণ করে তুলবেন।"

হজরত সৈয়েদুনা ফখরুল আরেফীন (কঃ) আরো ফর্মায়েছিলেন, "আমার ইহধাম ত্যাগ করার পর আমার পুত্র সন্তানগণের মধ্যে সাজ্জাদানশীন হওয়ার জন্য মহান আল্লাহতা'লা যাঁকে বাসনা-বরেণ্য করেন, তাঁহার ২০ বৎসর বয়সকালে তাঁর মধ্যে আমার মহামান্য পিতার (কঃ) ও আমার পবিত্র স্বভাব-চরিত্র, প্রকৃতি ও চাল-চলন বিকশিত হবে। লোক সকল দেখে নিজেরাই বলবে যে, ইনি পরম পূজনীয় পিতা (কঃ) ও পুজ্যবর পিতামহের (কঃ) অবিকল পবিত্র পদাঙ্ক অনুসরণকারী এবং তিনিই আমার সাজ্জাদানশীনরূপে অধিষ্ঠিত হবেন। তাঁর বাতেনী ও রুহানী (আত্মিক ও আধ্যাত্মিক) শিক্ষা আল্লাহতা'লার পক্ষ হতে গায়বীভাবে অদৃশ্য জগৎ হতে সাধিত হবে। পরম করুণাময় আল্লাহতা'লার অপার কৃপায় যখন সৈয়েদুনা শাহ্ জাহাঁগীর হজরত ফখরুল আরেফীন (কঃ) এর সাহেবজাদার পবিত্র বয়স ২০ (বিশ) বৎসর অতিক্রান্ত হল, তখন হজরত শমছুল আরেফীনের (কঃ) শ্রেষ্ঠত্ব ও মহত্বের সুমহান ঐশী গুণাবলী বিকশিত হতে লাগল। ফলতঃ তাঁর (কঃ) পবিত্র অস্তিত্বের প্রতি সকল পুণ্যাত্মা আত্মীয়স্বজন, মহাত্মা খলিফাগণ ও শিষ্যমন্ডলীর দৃষ্টি আকৃষ্ট হল। কেননা তিনি পূর্বোক্ত ভবিষ্যৎবাণীর ও অছিয়তের গুণাবলীদ্বারা ভূষিত ছিলেন। অতঃপর তিনি তদীয় পবিত্র ২৪ বৎসর বয়সে সৈয়েদুনা হজরত ফখরুল আরেফীনের (কঃ) পবিত্র ওরস শরীফের ৩য় দিন মহান সোমবার দিবসে পবিত্র জাহাঁগীরিয়া সিলসিলার মসনদনশীন হলেন এবং আধ্যাত্মিক জগতের মহা সম্রাট হিসাবে প্রকাশিত হলেন। গগনে-পবনে, চন্দ্রে-সূর্য্যে, গ্রহ-তারকায়, উদ্দাম লহরী মালায়, শান্তির হিল্লোলের দোদুল দোলে গুঞ্জন উঠল 'মারহাবা ইয়া সৈয়দুনা শমছুল আরেফীন (কঃ)'!

হজরত সৈয়েদুনা ফখরুল আরেফীন (কঃ) ফর্মায়েছেন, "মজালিছুচ ছিত্তীন শরীফে আছে, হজরত গৌছুচ্ছকলাইন ফর্মায়েছেন "কতেক আল্লাহর অলি যাঁরা অত্যন্ত বিরল (নাদেরুল ওজুদ) কেবল তাঁদেরকে মৃত্যুর লক্ষণ প্রকাশিত হবার পূর্বে পরলোক গমনের সংবাদ দান করা হয়।" এই সংবাদ সাধারণতঃ বিশিষ্ট আউলিয়া ব্যতীত প্রত্যেক অলি-আল্লাকে দেওয়া হয়না।" যেহেতু তাঁর (কঃ) ওফাত শরীফের চিহ্ন প্রকাশ পাবার পূর্বে বহুবার পরলোক গমনের সংবাদ আলেমে গায়েব হতে দেওয়া হয়েছিল, সুতরাং এই দ্বারা প্রমাণিত হয় যে, খোদাতা'লার বিশিষ্ট মহর্ষিগণের মধ্যে হজরত শমছুল আরেফীন (কঃ) এর অস্তিত্ব বিশেষভাবে সুনির্দিষ্ট।

১৩৮২ হিজরী ১৯৬৩ ইং হতে তৎকালীন পাকিস্তান সরকার পবিত্র কাবা শরীফে গিলাফ শরীফ পেশ করার কেবল মাত্র একবারই সৌভাগ্য অর্জন করেন। পাকিস্তান সরকার এই মহান পবিত্রতম কার্য্য কার নেতৃত্বে ও তত্ত্বাবধানে সম্পন্ন করা যায় ভাবতে লাগল এবং যুগ সম্রাট বিশ্ববরেণ্য পীর মুর্শিদ ছৈয়েদুনা শাহ্ জাহাঁগীর হজরত শমছুল আরেফীন (কঃ) এর নেতৃত্বে ও মাধ্যমে কাবা শরীফে উক্ত পবিত্র গিলাফ শরীফ পেশ করাকে দেশের জন্য সৌভাগ্য, মঙ্গল ও যথাযথ বলে গণ্য করলেন। অতএব পাকিস্তান সরকার উক্ত মহান দায়িত্ব পালনের জন্য হজরত (কঃ) এর নিকট আবেদন করলেন। তিনি (কঃ) উক্ত মহান দায়িত্ব পালনে সম্মতি দান করতঃ ছয় জন শিষ্যসহ উক্ত হজ্জ ডেলিগেটের প্রধান ও সৌদি সরকারের সুসম্মানিত ও রাজকীয় মেহমান হিসেবে পবিত্র হজ্জ পালনে গমন করেন।

হজরত শেখ আব্দুল হক মোহাদ্দেস দেহলভী স্বীয় "মাসাবাতা বিসছুন্নাহ্ ফি আইয়ামিসসানা" গ্রন্থে ৩৩ পৃষ্টায় মসনদে ইমাম আহাম্মদ (রঃ) এর সূত্র দিয়ে বলেন, "হজরত ছৈয়েদুনা ইবনে আব্বাস (রঃ) হতে বর্ণিত, তিনি বলেন, "হজরত ছৈয়েদুনা রসুলে মকবুল (সাঃ) এর পবিত্র শুভজন্ম, নবুয়ত প্রাপ্তি, হিজরত এবং পবিত্র বেছাল শরীফ শুভ সোমবার দিবসেই হয়েছিল।" তদ্রূপ হজরত শমছুল আরেফীন (কঃ) তদীয় (কঃ) পবিত্র মাতৃগর্ভে শুভাগমন, পবিত্র শুভজন্ম, তদীয় (কঃ) মহামান্য পীর মুর্শিদের গদ্দীনশীন হওয়া এবং পবিত্র বেছাল শরীফও মহান সোমবার দিবসেই হয়েছিল। হজরত রছুলে মকবুল (সাঃ) পবিত্র রবিউল আউয়াল মাসে শুভ জন্ম গ্রহণ করেন এবং পবিত্র রবিউল আউয়াল মাসেই তাঁর বেছাল শরীফ হয়। তদ্রূপ হজরত শমছুল আরেফীন (কঃ) ও পবিত্র জমাদিউসসানী মাসে শুভ জন্মগ্রহণ করেন এবং পবিত্র জমাদিউসসানী মাসেই হজরতের (কঃ) প্রভুমিলন হয়।

হজরতের গোপনীয় মহাত্মা বুজর্গী ও অলৌকিক শ্রেষ্ঠ্যত্ব সম্পর্কে তাঁর পূর্ববর্তী অনেক মশায়েখগণ সংবাদ দিয়ে গিয়েছেন। সমস্ত সংসারের পীরগণের পীর, জগতের কুতুব, গৌছে আলম, ধর্ম ও মজহাবের পূর্ণ চন্দ্র, শাহ্ জাহাঁগীর হজরত ফখরুল আরেফীন (কঃ) হজরতের (কঃ) মাহাত্ম্য সম্পর্কে ফর্মায়েছেন, "আমার পর যিনি আমার স্থলাভিষিক্ত ও ছাজ্জাদানশীন হবেন তাঁর আধ্যাত্মিক মাহাত্ম্য ও পরমাত্বিক উন্নতি আমাপেক্ষা ও অধিক হবে।" তাঁর এই পবিত্র বাক্যটি হজরতের প্রধান প্রশংসা বাণী সমূহের মধ্যে পরিগণিত ও সমস্ত পৃথিবীতে বিঘোষিত।

হজরতের (কঃ) সমস্ত জীবনে সকল বিষয়ে অলৌকিক ঘটনাবলী একের পর এক তা হতে প্রকাশ পেয়েছে ও পৃথিবীর কোন অলি আল্লাহর কেরামত হজরতের (কঃ) কেরামতের ন্যায় এত অধিক দৃষ্টিগোচর হয়নি। তাঁর কেরামত রাজি সূত্র গাঁথা মুক্তার হারের ন্যায় একটি পর একটি প্রকাশ পেয়েছে।

একদা এক মহাত্মা মক্কা শরীফ হতে হজ্জ্ করার পর স্বীয় বাড়িতে আগমন করে অতঃপর পবিত্র দরবার শরীফে উপস্থিত হলেন। উক্ত মহাত্মা হজরতকে বলতে লাগলেন, "আমি আপনাকে মক্কা শরীফে আরাফাতের ময়দানে দর্শন করেছি এবং আপনার সাথে সাক্ষাত করেছি। হজরত (কঃ) মুচকি হেসে ফর্মাইলেন, "তুমি আমাকে ঐ অবস্থায় দেখে নিলে? যাহা হউক এই বিষয় কারো সাথে বাক্যালাপ করিওনা। এটি একটি আল্লাহতা'লার গোপন বিষয়। উক্ত মহাত্মা বলতেন, বহুদিন পর্যন্ত আমার ধারণা রয়ে গেল যে, পূর্বোক্ত সফর হজরত স্বয়ং স্বশরীরেই করেছিলেন। কিন্তু তত্ত্ব তালাসের পর জানা গেল হজরত (কঃ) পবিত্র খানকাহ্ শরীফ হতে কোথাও গমন করেননি।

একদা হজরত (কঃ) জিজ্ঞাসা করা হয়, "আপনি কোন সময় হতে বুঝতে পারলেন যে, আপনি খোদাতা'লার অলী? তিনি (কঃ) ফর্মাইলেন, "যখন আমি গৃহ হতে বাহির হয়ে মাদ্রাসার দিকে গমন করতাম তখন ফেরেস্তাগণ আমার চতুর্দিকে চলিতে দেখতে পেতাম একটি মেঘখন্ড আমাকে ছায়া প্রদান করত। অতঃপর আমি মাদ্রাসায় পৌছালে উক্ত ছায়াটি কোথায় সরে যেত।" তাঁর জনৈক শিক্ষক মহোদয় হঠাৎ একদিন উক্ত কার্য্যালাপ দর্শন করে বলে উঠলেন" এই ছেলে কে?" অদৃশ্য জগত হতে উত্তর হল, "ইনি একটি ছেলে যাকে বড় মরতবা দেওয়া হবে এবং খোদাতা'লার অতি নিকটবর্তী করা হবে।"

লক্ষ-কোটি ভক্ত-মুরিদানদের শোক সাগরে নিমজ্জিত করে মহাপুণ্যময় ২৪শে জমাদিউস্‌সানী, ১৬ই আগষ্ট ১৯৭১ ইংরেজী, ১লা ভাদ্র ১৩৭৮ বাংলা সোমবার দিবসে তিনি (কঃ) মহান প্রভুর সাথে মিলিত হন। সোমবার রাত্রে হঠাৎ বৃষ্টি বন্ধ হয়ে, সকাল হতে না হতে চারিদিকের পানি শুকিয়ে গেলে মঙ্গলবার যোহরের নামাজের পর পবিত্র হুজুরা শরীফে গোসল দেওয়া হয়। পবিত্র ওছিয়ত অনুযায়ী তাঁরই (কঃ) সুযোগ্য সুনির্বাচিত, একমাত্র মোরাদ শাহ্ জাহাঁগীর সৈয়দুনা হজরত তাজুল আরেফীন সৈয়দ মৌলানা মোহাম্মদ আরেফুল হাই (কঃ) সাহেব কেবলা ও কাবা আজিমুশ্শান জামাতের সহিত জানাযার নামাজ পড়ালেন।

"আদরের মোরাদ তব হজরত তাজুল আরেফীন<br>গৌছিয়তের সিংহাসনে যিনি আছেন সমাসীন<br>যেন মোরাদ, হেন পীর জগতে তুলনাহীন।"

হজরতের পবিত্র রওজা শরীফ ধর্ম, বর্ণ, নির্বিশেষে জগতবাসীর জেয়ারতগাহ্ এবং খোদা প্রাপ্তির প্রধান ওয়াছিলা বলে প্রসিদ্ধ ও সম্মানের সাথে সমর্থিত। প্রতি বছর ২৩ জমাদিউস্‌সানি হতে ২৭ জমাদিউস্‌সানী পাঁচ দিন ব্যাপী ওরস শরীফ বর্তমান সাজ্জাদানশীন হজরত তাজুল 'আরেফীন (কঃ) এর পবিত্র নির্দেশে জগৎবিখ্যাত আলেমেদ্বীন, ফকিহ্, তাফসীর, হাদীস শরীফ বিশারদ ড. মৌলানা মোহাম্মদ মকছুদুর রহমান পীরানে পীরগণের, অনুপম দক্ষতায়, অপরূপ সৌন্দর্যে ও জাকঁজমকের সাথে আঞ্জাম দিয়ে থাকেন। উক্ত ওরস শরীফে নানা দেশবাসী শতশত মোতাকেদীন রওজা শরীফে অবস্থান ও জেয়ারত করে নিজ নিজ মনোবাঞ্ছা পূর্ণ করে।

*(মির্জাখীল দরবার শরীফ, হতে প্রকাশিত মৌলানা মোহাম্মদ মকছুদুর রহমান কর্তৃক লিখিত "হজরত শমছুল আরেফীন (কঃ) এর পবিত্র জীবন চরিত" হতে সংক্ষেপিত)*

# এক নজরে 'শাহ্ জাহাঁগীর' হজরত ফখরুল আরেফীন (কঃ) এর পবিত্র জীবনী

**এডভোকেট হেমায়তুল্লাহ খান**
প্রাক্তন সভাপতি, বাংলাদেশ মানবধিকার বাস্তবায়ন সংস্থা, সাতকানিয়া শাখা, চট্টগ্রাম।

কুতবে আলম, গৌছে জমান হজরত মৌলানা মোহাম্মদ আবদুল হাই ছাহেব কেব্‌লা চট্টগ্রাম জেলার অন্তর্গত সাতকানিয়া থানার ঐতিহ্যবাহী পবিত্র মির্জাখীল গ্রামে ১২৭৬ হিঃ; ১৮৬০ খৃঃ; ২৪ শে বৈশাখ ১২৬৭ বাংলা রোজ রবিবার সম্মানিত ফাতেমী বংশোদ্ভুত ছৈয়দ পরিবারে শুভ জন্মগ্রহণ করেন। **'ফখরুল আরেফীন'** তাঁর খোদাপ্রদত্ত গায়বী লকব। **'শাহ্ জাহাঁগীর'** তাঁর মহান পিতা ও পীর মুর্শিদের দরবার হতে পাওয়া খেতাব। এতদাঞ্চলে সকল মহলে তাঁর প্রিয় নাম **'হজরত ছাহেব (কঃ)'**।

হজরত শাহ্ ছুফি মৌলানা মোখলেছুর রহমান (কঃ) তাঁর মহান পিতার পবিত্র নাম এবং মহিয়ষী মাতা ছাহেবার নাম হজরত লুৎফুন্নেছা (রঃ)। মহান পিতা ১২২৯ হিঃ; ১৮১৪ খৃঃ রোজ সোমবার শুভ জন্মগ্রহণ করেন। তিনি কলকাতা আলীয়া মাদ্রাসা হতে বিশেষ কৃতিত্বের সাথে স্বর্ণ পদকসহ সর্বোচ্চ সনদ বা সার্টিফিকেট গ্রহণ করেন। তাঁর অসীম জ্ঞানের সুখ্যাতিতে সর্বত্র সেই যুগের **'বড় মৌলানা'** নামে খ্যাতি লাভ করেন। অতঃপর তিনি আধ্যাত্মিক সাধনায় মনোনিবেশ করেন এবং ঐ জমানার কুতুব ভাগলপুর শরীফ নিবাসী হজরত শাহ্ ছৈয়দ এমদাদ আলী ছাহেবের (কঃ) শিষ্যত্ব গ্রহণ করেন এবং আধ্যাত্মিক সাধনায় প্রভূত উন্নতি সাধন করে পীর মুর্শিদের খেলাফত (মুরিদ তলকিন করার অনুমতি) প্রাপ্তির সৌভাগ্য অর্জন করতঃ পীর মুর্শিদের পাক দরবার থেকে **'শাহ্ জাহাঁগীর'** খেতাবে ভূষিত হন এবং খোদা প্রদত্ত **'শেখুল আরেফীন'** গায়বী লকব প্রাপ্ত হন। হজরত শেখুল আরেফীন (কঃ) তৎপর পীর মুর্শেদের পবিত্র নির্দেশে নিজগৃহে ১৮৫০ খৃঃ প্রত্যাবর্তন করে **'কাদেরীয়া চিশ্‌তীয়া আবুল উলাইয়া'** তরীকা অনুসারে যুগোপযোগী **'জাহাঁগীরিয়া'** ছিলছিলা প্রচারে আত্মনিয়োগ করেন এবং অত্যল্পকালের মধ্যে পরম করুণাময়ের অশেষ কৃপায় দেশ বিদেশে জগতের অদ্বিতীয় পীর রূপে স্বীকৃতি ও খ্যাতি অর্জন করেন। তিনি বিভিন্ন বিষয়ে বহু পুস্তক রচনা করেন। তন্মধ্যে, আম্বিয়া আলাইহিমুছ সালাম ও উচ্চ মর্যাদাবান আউলিয়ায়ে কেরামের মোজেজা ও কেরামত সম্পর্কিত ফার্সি ভাষায় প্রণীত **"শরহুচ্ছুদুর ফি দফয়িশ শুরুর"** উল্লেখযোগ্য। তিনি অন্তিম কালে হজরত কেব্‌লার (কঃ) নাম উল্লেখ করে তাঁকেই (সম্মানিত) **'সাজ্জাদানশীন'** নিযুক্ত করেন। হজরত শেখুল আরেফীন (কঃ) এভাবে ৩০ বৎসর কঠোর আধ্যাত্মিক সাধনার শেষে ১২ ই জিলকৃদ ১৩০২ হিঃ; ২৪ আগষ্ট ১৮৮৫ খৃঃ নবী করিম (সাঃ) এর অনুসরণে সোমবার দিবসে ৭৩ বৎসর বয়সে নশ্বরজগৎ ত্যাগ করে মহান প্রভুর দীদার লাভ করেন। তাঁর আস্তানাপাক মির্জাখীল দরবার শরীফ নামে দেশ বিদেশে খ্যাতি লাভ করে।

বাংলাদেশ ও পাক ভারতের খ্যাতনামা কবিগণ কর্তৃক তাঁর প্রশংসা ও শোকগাঁথা স্বরূপ রচিত গজল সমূহ **'এয়াদ গারে জাহাঁগীরি'** ও **'আয়নায়ে জাহাঁগীরি'** নামক পুস্তিকায় সংকলিত হয়েছে। হজরত কেবলা (কঃ) মহান পিতার সান্নিধ্যে থেকে তাঁর নিকট হতেই শৈশবের প্রাথমিক শিক্ষা লাভ করেন। তৎকালে হজরত শেখুল আরেফীন (কঃ) মাঝে-মধ্যে চট্টগ্রাম শহরে পবিত্র কদম মোবারক মসজিদে অবস্থান করতেন। হজরত কেবলাও তখন সঙ্গে থাকতেন এবং তাঁর খেদমতে থেকে পাঠ গ্রহণ করতেন।

হজরত কেবলা (কঃ) শৈশব থেকেই এদেশের শিক্ষাব্যবস্থার প্রতি আকৃষ্ট ছিলেন না। মহান পিতার মতো ভুবন বিখ্যাত আলেম হওয়ার জন্য দৃঢ় পণ করে মাত্র ১৫ বৎসর বয়সেই তিনি দেশত্যাগ করে কলকাতার প্রসিদ্ধ আলীয়া মাদ্রাসায় ভর্তি হন। তথায় কয়েক বৎসর গভীর মনোনিবেশ সহকারে শিক্ষা লাভ করেন। কিন্তু তথাকার সীমাবদ্ধ শিক্ষাপ্রণালীতে তিনি সন্তুষ্ট হতে পারলেন না। পবিত্র হাদিস, ফেকাহ্ শাস্ত্র ও অন্যান্য শাস্ত্রের জ্ঞানে পরিপূর্ণতা লাভের বৃহত্তর উদ্দেশ্যে তিনি কলকাতা হতে হিন্দুস্থানের তৎকালীন আরবী শিক্ষার প্রসিদ্ধ কেন্দ্র ফেরিঙ্গীমহলে একাগ্র চিত্তে গভীর মনোযোগ সহকারে শিক্ষা অর্জনে ব্রতী হন। ফেরেঙ্গীমহলে বিজ্ঞান ও ধর্মবিষয়ক সকল বিদ্যা অর্জনের শেষ পর্যায়ে তদীয় মহান ওস্তাদ হজরত মৌলানা আব্দুল হাই ফেরিঙ্গীমহল্লী ছাহেব ১৩০৪ হিজরী সালে লোকান্তরিত হলে, তিনি (কঃ) গঙ্গুহ'র ছাহারানপুরের বিখ্যাত আলেম মৌলানা রশীদ আহমদ ছাহেবের কাছে গিয়ে পবিত্র হাদিস গ্রন্থ সমূহের কিছু অসমাপ্ত পাঠ শেষ করে তাঁর নিকট হতেও সনদ বা সার্টিফিকেট প্রাপ্ত হন।

বিদ্যা অর্জনের অতৃপ্ত বাসনা নিয়ে তিনি তন্ময় থাকতেন। আহার-নিদ্রা ত্যাগ করে বই পড়তে পড়তে রাত শেষ হয়ে যেত। একবার তদ্রূপ গভীর মনোনিবেশ সহকারে পাঠরত অবস্থায় রাতে কূপির (বাতি) তেল নিঃশেষ হয়ে যায়। তখন দোকান-পাঠও বন্ধ ছিল। উক্ত অবস্থায় অনন্যোপায় হয়ে তিনি মাথার মূল্যবান তেল ঢেলে কূপি (বাতি) জ্বালিয়ে পুনরায় পাঠে নিমগ্ন হন।

সে সময় পাটনার প্রসিদ্ধ খোদাবখ্শ লাইব্রেরীতে বিশেষ কতেক দুর্লভ পুস্তকের সন্ধান পেয়ে তিনি কয়েকমাস তথায় অবস্থান করে উক্ত পুস্তক সমূহও আয়ত্তে আনেন। পুস্তকপাঠে হজরত কেবলার উক্তরূপ উদগ্রিব আকাঙ্ক্ষা দেখে জনাব খোদা বখ্শ ছাহেব মোহিত হয়ে মন্তব্য করেন যে, "তাঁর লাইব্রেরী প্রতিষ্ঠার শ্রম সার্থক হয়েছে এবং তাঁর মনোবাসনা পূর্ণ হয়েছে"।

হজরত কেবলা পবিত্র বচনে ফরমান যে, "পাঠ্যাবস্থায় একরাত্রে হজরত খাজা খিজির (আঃ) স্বপ্নে তাঁকে সম্বোধন করে বলেন, মনুষ্য-লব্ধ পরিশ্রম দ্বারা আল্লাহর জ্ঞান সম্পূর্ণ করা যায় না। আপনি এইরূপ কষ্ট স্বীকার করে আপনার জীবন বিনষ্ট করে ফেলবেন? আচ্ছা তবে হা করুন। আমি হা করলাম। হজরত খিজির (আঃ) নিজের মুখের পবিত্র লালা আমার মুখে নিক্ষেপ করলেন। ইহা আমার নিকট সুস্বাদু মনে হল। পরে হঠাৎ স্বপ্ন হতে জাগ্রত হয়ে পড়লাম। এ সময় আমার উপর এক অভূতপূর্ব ঘটনা ঘটছিল"। পূর্বে তিনি জাহেরী বা প্রকাশ্য বিদ্যায় পূর্ণতা লাভ করেন। এবার এলমে **'লদুনি'** খোদাপ্রদত্ত বাতেনী (গোপনীয়) মারফতি বিদ্যারও অধিকারী হলেন। অতঃপর তাঁর নিকট কঠিন কঠিন বিষয়যুক্ত পুস্তকও গল্পের বইয়ের মতো অতি সহজ ও সরল হয়ে গেল। এভাবে জাহেরী বাতেনী সকল বিদ্যা অর্জনের সফল পরিণতিতে ১৮৮৮ ইং সনে শেষ সনদ বা সার্টিফিকেট নিয়ে তিনি লক্ষ্ণৌ শহরে তশরিফ নেন।

তখন উপরোক্ত প্রসিদ্ধ **'গাজীপুর চশমায়ে রহমত মাদ্রাসার'** সম্মানিত অধ্যক্ষের শূন্য পদে ১৩০৭ হিঃ; ১৮৮৯ ইং সনে অধ্যক্ষ নিযুক্ত হওয়ার গৌরব অর্জন করেন। তৎপূর্বে কোন বাঙ্গালী সেই সৌভাগ্যের অধিকারী হতে পারেননি। হজরত কেবলা লক্ষ্ণৌ থাকাকালীন (১৩০৫-১৩০৭হিঃ পর্যন্ত) ফেরেঙ্গীমহলের মৌলানা ছাহেবের সম্মানিত পরিবারের সন্তানসন্ততিদিগকে শিক্ষা প্রদানের দায়িত্বেও নিয়োজিত ছিলেন। হজরত কেবলা অতি দক্ষতা ও সুখ্যাতির সাথে প্রায় ছয় বৎসর উক্ত অধ্যক্ষের দায়িত্ব পালন করে চাকরিতে এস্তেফা দিয়ে স্বীয় গৃহে প্রত্যাবর্তন করেন। চাকরি ত্যাগের বিশেষ কারণ ব্যক্ত করতে গিয়ে তিনি ফরমান- "একদা মাদ্রাসার সেক্রেটারীসহ গাজীপুরের কালেক্টর সাহেব মাদ্রাসা পরিদর্শনে আসেন। তখন হজরত কেবলা পবিত্র হাদিস শরীফের পাঠদানে রত ছিলেন। হাদিস শরীফের সম্মানহানি হবে মনে করে তিনি কালেক্টর সাহেবের সম্মানার্থে দাঁড়াতে অনীহা প্রকাশ করলেন। কিন্তু সেক্রেটারী সাহেবের একান্ত অনুরোধে তিনি দাঁড়ালেন"। কিন্তু পরেরদিনই তিনি এস্তেফানামা পেশ করেন এবং ফরমান "ভবিষ্যতে আমার দ্বারা বান্দার তাবেদারী করা আর সম্ভব হবেনা"। গাজীপুরের সর্বশ্রেণীর লোকের মনে এই সংবাদ আলোড়ন সৃষ্টি করে। তাঁর সিদ্ধান্ত পরিবর্তনের জন্য গাজীপুরের সকল শ্রেণীর লোকের অনুরোধে তিনি রক্ষা না করে চলে আসেন।

হজরত কেবলা চাকরিরত অবস্থায় সীমাবদ্ধতার মধ্যদিয়ে আধ্যাত্মিক সাধনায় রত থাকেন। অতঃপর তিনি স্বাধীন মনে তদীয় দাদা পীর বিহারের ভাগলপুর নিবাসী হজরত এমদাদ আলী ছাহেব কেবলার (কঃ) মাজার এবং আগ্রা, দিল্লী, আজমীর, বানারস ও পাটনা ইত্যাদি স্থানের উচ্চমর্যাদা সম্পন্ন উপরিস্থ পীরান পীরগণের জেয়ারতের উদ্দেশ্যে ব্যাপক ভাবে ভ্রমণ করেন ও গোপনীয় ফয়েজ হাসিল করেন। তিনি ১৮৯৩ ইং, ১৩১০ হিঃ সালে পবিত্র হজ্জ পালন করেন। পবিত্র হজ্জ সমাপনের পর তিনি মুরিদ তলকিন করার ব্যাপক অনুমতি লাভ করেন বলে ঘোষণা করেন। ১৩২১ হিঃ সালে তিনি মহান পিতা ও পীর মুর্শিদের স্থলাভিষিক্ত **'সাজ্জাদানশীন'** রূপে অধিষ্ঠিত হন। তিনি **'সাত ছিলছিলায়'** বয়াত করার পবিত্র আদেশ প্রাপ্তির গৌরব অর্জন করলেও মহান পিতার প্রবর্তিত **'জাহাঁগীরিয়া'** ছিলছিলার নিয়মে **'কাদেরিয়া'** তরিকা মতেই বয়াত করেন। অল্পদিনের মধ্যে সমগ্র উপমহাদেশে জাহাঁগীরিয়া ছিলছিলা ব্যাপক ভাবে বিস্তার লাভ করে। সমগ্র উপমহাদেশে তিনি পবিত্র ছিলছিলা মতে মুরিদ তলকিন করার ক্ষমতা ও সামর্থ্য প্রাপ্ত বহু খলিফা নিয়োগ করেন, তাঁদের মাধ্যমেও দেশ বিদেশে এই ছিলছিলার প্রসার লাভ করান।

হজরত কেবলা (কঃ) দুর্লভ জোতির্ময় চরিত্রের অধিকারী ছিলেন। তিনি অতিশয় বিনয়ী ছিলেন। ছোট বড় ধনী নির্ধন সকল শ্রেণীর লোকের প্রতি তাঁর সমান অনুগ্রহ ও আদর বাসনা ছিল। তাঁর উদার ও সরলতায় মোহিত হয়ে স্বীয় মুরিদ

ও জনগণের মধ্যে প্রত্যেকেই মনে করত যে, তাকেই তিনি সর্বাপেক্ষা বেশী ভালবাসেন। তিনি গোপনে বা প্রকাশ্যে কারও প্রতি কখনও রাগ প্রদর্শন করতেন না। তিনি ফরমান "আমি রাগের অশ্বকে জ্বিন ও লাগাম দিয়ে আবদ্ধ করে রেখেছি"। তিনি দোষীর প্রতি ক্ষমাশীল, বিরুদ্ধবাদীর প্রতি নম্র ও সহনশীল ছিলেন। ধনী ও আমীর লোকের সংস্পর্শ তাঁর পছন্দনীয় ছিলনা। গরীবের প্রতি তিনি অত্যন্ত দয়াশীল ছিলেন। তিনি নির্লোভ ছিলেন। একদা তাঁর মুরিদ ময়মনসিংহের করটিয়া নিবাসী নওয়াব হায়দর আলী খাঁ ভক্তির নিদর্শন স্বরূপ হজরত কেবলার (কঃ) খেদমতে ১১০০ (এগারশত টাকা) নজর পেশ করেন। তিনি সঙ্গে সঙ্গে ফর্মান "তোমার জমিদারী যেখানে ঋণ-গ্রস্ত, সেখানে তোমার কাছ হতে আমি এত টাকা নজর নেবো না।" এই বলে তিনি মাত্র দুই টাকা নিয়ে অবশিষ্ট টাকা ফেরৎ দিলেন। অন্য এক দরিদ্র মুরিদ ফকির তাঁকে বলেন, "সকল খেয়া পারাপারের মাঝিই দুই পয়সা বা একআনা ঘাট পয়সা নেয়, আমি পরপারের ঘাট পার করে দেয়ার জন্য আপনাকেও দু'পয়সা বা এক আনার বেশী দেব কেন"? এই অনুরোধ করে হজরত কেবলার খেদমতে দু'পয়সা কি এক আনা নজর পেশ করল। তিনি সহাস্যে দরিদ্র ফকিরের অন্তরের নজর গ্রহণ করলেন। সকলের প্রতি তাঁর পবিত্র উপদেশ ছিল, "নিজেকে সবসময় তুচ্ছ ও অধম মনে করবে"। তিনি অতিশয় সাদাসিধে জীবনযাপন করতেন। তিনি প্রথমদিকে মশারী খাটিয়ে পালঙ্কে শুইতেন। পরের ১৮ বৎসর ধরে মশারীবিহীন মাটিতে শয়ন করতেন। তাঁর পবিত্র শরীরে মশা বসত না। শিশুদের প্রতি হজরত কেবলা অতিশয় সদয় ছিলেন। তাদের অনাচারেও কখনও রাগান্বিত হতেন না। 'অল্প আহার, অল্প নিদ্রা ও বেশী পরিশ্রম'- তাঁর চরিত্রের আরেক বৈশিষ্ট্য ছিল। সম্মানিতা স্ত্রী-গণের প্রতি তিনি একইরূপ ব্যবহার করতেন। যার যার হক ও অধিকার তিনি সঠিকভাবে প্রদান করে গেছেন। পাড়া-পড়শী, আত্মীয়-স্বজন, সকলের প্রতিই তিনি সদয় ও সহানুভূতিশীল ছিলেন। উপরিস্থ পীরের প্রতি সম্মান প্রদর্শন করা তাঁর দেব দুর্লভ চরিত্রের আরেক বৈশিষ্ট্য। তিনি এই ব্যাপারে এর্শাদ ফরমান "আমি সংসারের সকল স্থানে ঘুরে বেড়িয়েছি, কিন্তু কিছুই প্রাপ্ত হইনি; যা কিছু পেয়েছি পীর মুর্শিদের ভক্তি প্রদর্শন দ্বারাই প্রাপ্ত হয়েছি। তিনি নামাজের জন্য বিশেষত জমাতে নামাজ আদায়ের জন্য বিশেষ তাগিদ দিয়েছেন।

হজরত কেবলা বিভিন্ন বিষয়ে দুইশতের অধিক পুস্তক ও রেসালা প্রণয়ন করেন। তন্মধ্যে নির্দোষ সঙ্গিতের সিদ্ধাসিদ্ধের বিষয়ে আরবী ভাষায় প্রণীত **"তাহকিকুল আজাবীর ফি ছেমায়িল মজামীর"** নামক কিতাব বিশেষ উল্লেখযোগ্য।

হজরত কেবলা বিশেষভাবে কশ্‌ফ (দিব্যজ্ঞান) অধিকারী ছিলেন। তাঁর কেরামত ছিল অসংখ্য। তন্মধ্যে কিঞ্চিৎ মাত্র নিম্নে লিপিবদ্ধ করা গেল।

* হজরত কেবলার (কঃ) কাছে দুরারোগ্য কুষ্ঠ রোগী এসে করুণা ভিক্ষা করে। হজরত কেবলা কিছু তেলে ফুঁ দিয়ে তা ব্যবহারের নির্দেশ দেন। কুষ্ঠ রোগী তা কয়েকদিন ব্যবহারেই সম্পূর্ণ আরোগ্য লাভ করে।
* ভারতের কানপুর নিবাসী এক পুরাতন কঠিন যক্ষা রোগীকে পবিত্র মুখের চর্বিত পানের অংশ বের করে খেতে দেন। তাতেই সে সম্পূর্ণ সুস্থ হয়ে নবজীবন লাভ করে।
* বহুদিনের দুরারোগ্য হাঁপানী রোগীকে কেবল পা মোবারক লাগিয়ে দিয়ে আরোগ্য করেন।
* জ্বীনে ও ভূতে পাওয়া রোগীগণ কেবল চেহারা মোবারকের প্রতি নজর দিতেই আরোগ্য লাভ করত। একবার এইরূপ জ্বিনে পাওয়া ব্যক্তিকে তাঁর (হজরতের) পবিত্র টুপির দিকে দেখে থাকতে বলেন এবং তার উপর আস্তে করে এক চাপড় মেরে 'দূর হও' বলার সাথে সাথে সে ভাল হয়ে যায়।
* পেট কামড়ির রোগীকে কেবল পা মোবারক লাগিয়ে দিয়েই তিনি আরোগ্য করতেন।
* একবার চুনতি নিবাসী বখ্‌শে আলী নামক ব্যক্তিকে এক অপ্রকৃতিস্থ ফকির লাঠির প্রচন্ড আঘাতে মাথা দুই টুকরা করে ফেলে। ফকির প্রাণ ভয়ে হজরত কেবলার কাছে বখ্‌শে আলীকে নিয়ে এলে, সেখানে হুলস্থুল অবস্থার সৃষ্টি হল। কান্নার রোল পড়ে গেল। তার শ্বাসপ্রশ্বাস রহিত হল। হজরত কেবলার নির্দেশে বখ্‌শে আলীকে মাথায় পট্টি দিয়ে তাঁর হুজুরা শরীফে (এবাদত গাহ্) রাখা হল। হজরতের বিশেষ দোয়ার বরকতে মৃত বখ্‌শে আলী জিন্দা বখ্‌শে আলী রূপে ফিরে এল।
* একবার হজরত কেবলা কতেক মুরীদ তাঁর নিকট হতে বিদায় প্রাপ্ত হয়ে মির্জাখীল হতে রাত্রে দুর্গম পাহাড়ী পথে বাঁশখালীর দিকে রওনা হয়। বন্য পশুর ভয়ে তারা সন্তর্পণে পথ চলছিল। এমন সময় তারা দেখলেন চলার পথ নূরে আলোকিত হয়ে গেছে এবং আশেপাশের সকল গাছের পাতায় পাতায় হজরত কেবলা (কঃ) বসে আছেন।

* একবার তাঁর অন্যতম বিবি ছাহেবা কোন কারণে গভীর রাত্রে তাঁর সঙ্গে কথা বলতে গিয়ে তাঁর শরীর মোবারক খন্ড খন্ড অবস্থায় দেখে ভয়ে পেছন দিকে চলে গেলেন। গাজীপুরে অবস্থান কালেও এক মুরিদ তাঁকে তাঁর হুজুরা শরীফে-মাথা, শরীর, হাত ও পা মোবারক খন্ড খন্ড অবস্থায় দেখে ভোরে সন্দেহ ভঙ্গের জন্য গেলে তাঁকে সশরীরে দেখে আশ্চর্যান্বিত হয়ে যায়। হজরত কেবলা (কঃ) তাঁকে ডেকে বলেন, "আমার জীবিত কালে এ ঘটনা কাউকেও বলো না, তাতে তোমার মঙ্গল হবে"।
* ফেনী নিবাসী জনৈক মৌলানা আবদুর রশীদ হজরত কেবলার বিদ্যা ও বুজর্গী পরীক্ষার্থে ৩২টি কঠিন প্রশ্ন তৈরী করে তা কাগজে লিখে বাক্সে আবদ্ধ করে হজরত কেবলার কাছে আসেন। তিনি তাঁর খলিফাগণ ও মুরিদান নিয়ে মাহফিলে উপস্থিত ছিলেন। মৌলানা সাহেব তালাবদ্ধ বাক্সটি একঘরে রেখে তাঁর কাছে এসে ঐ বৈঠকে সামিল হন। হজরত তাঁকে দেখেই নিজ থেকে তার প্রশ্নের একটি একটি করে উত্তর দিতে লাগলেন। এভাবে ৩২টি সওয়াল বা প্রশ্নের উত্তর পাওয়ার সাথে সাথেই মৌলানা কান্নায় ভেঙ্গে পড়ে বেয়াদবী মাফ চেয়ে তাঁর চরণে লুটে পড়েন এবং তাঁর মুরিদ হয়ে যান। উক্ত মৌলানা ঐ ঘটনার পর থেকে "বত্রিশ ছওয়ালী মৌলভী" রূপে আখ্যায়িত হয়।

হজরত কেবলার সঙ্গে মহামান্য পীরান পীর হজরত গৌছে পাক (রঃ), হজরত খাজা ছাহেব কেবলা (রঃ) ও অন্যান্য পীরানে এজাম ও আউলিয়ায়ে কেরামের সঙ্গে গোপনীয় আত্মিক ও রূহানী সম্পর্ক ছিল। লক্ষ্ণৌ শহরের নছরত আলী চৌধুরী নামক এক ব্যক্তি হজরত গৌছে পাক (রঃ) এর দর্শন অভিলাষে বিভোর হয়ে অনেক পীর বুজর্গের কাছে গমন করেন। কিন্তু কেহই তার মনোবাসনা পূর্ণ করতে পারেননি। ডেপুটি ছাহেবের মাধ্যমে তিনি হজরত কেবলার কাছে তার অভিলাষ নিবেদন করেন। হজরত কেবলার নির্দেশে নছরত আলী চৌধুরী অজুসহ ঘুমিয়ে পড়েন এবং রাত্রে দেখতে পান এক আজিমুশ্বান মজলিসে অনেক অলিআল্লাহ পরিবেষ্টিত হজরত গৌছে পাক (রঃ) উপবিষ্ট। হজরত কেবলা নছরত আলীকে তথায় হাজির করেন। সকালে ঘুম থেকে উঠে বিভোর চিত্তে হজরত কেবলার চরণে পড়ে শুকরিয়া আদায় করেন। জনাব হেফাজতুর রহমান হজরত কেবলার শান্ প্রকাশ করতে গিয়ে লিখেছেন:-

"আল্লাহ ও নবীর প্রিয় শাহে জাহাঁগীর।
কল্পনারও চেয়ে বড় শানে জাহাঁগীর ।
গৌছুল আজমের প্রিয় পেয়ারা আলীর
মা'রফতে হাকিকতে যেন বড় পীর,
হাল ও ক্বালেতে যেন খাজায়ে আজমীর"।

হজরত কেবলার শানে অন্যভাবে মরমী কবি জনাব আবদুল জলীল সিকদার লিখেছেন:-

গৌছি নিশান, জাহাঁগীরের শান গো।
জাহাঁগীরের শান ।।
যেন শরিয়ত, হেন তরিকত, হোঁসে বাজাই দোনখান।
সাধি মা'রফত, ধরি হাকিকত, রছুলের পিছে পিছে যান।।
(সংক্ষিপ্ত)

এভাবে জগতের অনন্য প্রতিভাশীল মহাজ্ঞানী ও সাধক ভুবন বরেণ্য পীর হজরত কেবলা (কঃ) ১৭ ই জিলহজ্জ ১৩৩৯ হিঃ, ৬ই ভাদ্র ১৩৩০ বাংলা, ২২শে আগষ্ট ১৯২১ ইং সনে রোজ সোমবার, ৬৩ বৎসর বয়সে অসংখ্য মুরিদান ও ভক্তবৃন্দকে শোক সাগরে নিমজ্জিত করে মহানবীর পবিত্র পদচিহ্ন অনুসরণ করে দুনিয়ার মায়া ত্যাগ করে মহাপ্রভুর সান্নিধ্যে যাত্রা করেন।

"সেদিন ছয় ভাদরে।
সতর জিলহজ্জ তেরশ উনচল্লিশ হিজরীতে লুকালে সোমবারে।
ধরণী ধরিল প্রয়াণ গান, স্মরণে বাজিল আগমনী বিষাণ।
নবীর দিবসে আলীর তারিখে বরিল প্রভু তোমায় সাদরে"।
(ডাঃ ছরওয়ারজামান খাঁ)

হজরত কেবলা (কঃ) এর্শাদ ফর্মান- "তাঁর বংশে সাত পুরুষ পর্যন্ত পীরী-মুরিদী নিয়ম জারী থাকবে"। সে মতেই তাঁর অছিয়ৎ অনুসরণে তাঁর পঞ্চম স্ত্রী ছাহেবার গর্ভজাত পুত্র নয়নমনি শমছুল আরেফীন হজরত মৌলানা মখছুছুর রহমান ছাহেব (কঃ) ৩য় শাহ্ জাহাঁগীর সোমবারে শুভ কদর রজনীতে মাতৃগর্ভে এসে সোমবার দিনে শুভজন্ম লাভ করেন। সোমবারে ৩য় শাহ্ জাহাঁগীর নামে হজরত কেবলার **'সাজ্জাদানশীন'** রূপে অধিষ্ঠিত হয়ে ১৩৯১ হিঃ জমাদিউচ্ছানী সোমবার দিবসেই নবী করিম (সাঃ) এবং মহান পিতা ও পিতামহের পবিত্র পদাঙ্ক অনুসরণ করে বেছাল প্রাপ্ত হন।

জাহাঁগীরিয়া ছিলছিলার ধারাবাহিকতায় ৩য় শাহ জাহাঁগীরের (কঃ) অছিয়ৎ মতে তদ্‌প্রশিক্ষণ প্রাপ্ত ৪র্থ শাহ্ জাহাঁগীর হিসেবে তাজুল আরেফীন হজরত মৌলানা মোহাম্মদ আরেফুল হাই ছাহেব (কঃ) বর্তমানে ছিলছিলার কর্ণধার **(সাজ্জাদানশীন)** রূপে অধিষ্ঠিত আছেন।

গৌছিয়তের সিংহাসনে যিনি আছেন সমাসীন
হজরত তাজুল আরেফীন।
হজরত ফখরুল আরেফীনের বেছাল পুণ্য তারিখে
জগতে আসিলেন তাঁহার সুসংবাদের আলোকে
নবীর দিবস মতে সোমবারে সাজ্জাদানশীন।।

হজরত কেবলার (কঃ) পবিত্র ওরস বার্ষিকী প্রতি বৎসর ১৭ই জিলহজ্জ বিনাপ্রচারে ও বিনাবিজ্ঞপ্তিতে পবিত্র মির্জাখীল দরবার শরীফে উদ্‌যাপিত হয়ে আসছে। এ ওরস শরীফে দেশ-বিদেশ হতে আগত লাখো মুরিদান ও ভক্তবৃন্দের উপস্থিতিতে এক অভাবনীয় ধর্মীয় পরিবেশের সৃষ্টি হয়। হজরত কেবলার পবিত্র জীবনী ও রচনাবলী সম্পর্কে তাঁর প্রধান খলিফা শেখুল ইসলাম হজরত হাকিম সৈয়দ সিকান্দর শাহ্ ছাহেব (রঃ) চার খন্ডে "ছিরতে ফখরুল আরেফীন" নামক উর্দু গ্রন্থ রচনা করে গেছেন। শুধুমাত্র প্রথম খন্ডই জনাব মৌলানা শেহাবুল্লাহ খাঁ কর্তৃক বাংলায় অনূদিত হয়েছে।

হজরত কেবলার মত জগদ্বিখ্যাত পীরের মুরিদ ও খলিফা হওয়ার সৌভাগ্যে হজরত ফৈয়াজুর রহমান খাঁ (রওনক) লিখেছেন–

"গোলামী দরকি রওনক কো হ্যা শাহি ছে কঁহি বেহ্‌তর।
রঁহে ছর তেরী কদমোঁ পার এহি ফখরো ছাআদৎ হ্যায়"।

অর্থ:- "হজরতের আস্তানা পাকে গোলামী করা বাদশাহী হতেও উত্তম। তাঁহার চরণে পড়ে থাকা গৌরব ও সৌভাগ্যের বিষয়"।

এই আস্তানা পাকে দুনিয়ার মানুষকে আহবান করে হাফেজ জনাব মকবুল আহমদ বানারসি (কওকব) গেয়েছেন:

"বিয়া বাবে এজাবত রওজায়ে শাহে্ জাহাঁগীরাস্ত
কলিদে বাবে জান্নাত রওজায়ে শাহে্ জাহাঁগীরাস্ত"।

অর্থ: শাহ্ জাহাঁগীররের রওজায় আসুন। ইহা দোওয়া কবুল হওয়ার স্থান। শাহ্ জাহাঁগীরের রওজা হচ্ছে বেহেস্তের দুয়ারের কুঞ্জি বা চাবি।

শাহ্ জাহাঁগীর হজরত ফখরুল আরেফীন (কঃ) এর জীবনী এই লেখার স্বল্প পরিসরে লিপিবদ্ধ করা অসম্ভব। এই ক্ষুদ্র প্রয়াস মহাসাগরের অথৈ জলরাশি হতে নেওয়া একটি বিন্দুমাত্র।

**তথ্য সংগ্রহ:**


১. ছিরতে ফখরুল আরেফীন (কঃ) উর্দ্দু (১ম খন্ড)
- হজরত সিকান্দর শাহ ছাহেব (রাঃ)।

২. ছিরতে ফখরুল আরেফীন (কঃ) বঙ্গানুবাদ,(১ম খন্ড)
- জনাব মৌলানা শেহাবুল্লাহ খাঁ ছাহেব।

৩. আমার পীর- জনাব শাহ বদিউল আলম শাহ্ ছাহেব।

৪. হজরত শমছুল আরেফীন (কঃ) এর পবিত্র জীবন চরিত
-জনাব মৌলানা মোহাম্মদ মকছুদুর রহমান ছাহেব।

# সিল্‌সিলায়ে আলীয়া কাদেরীয়া জাহাঁগীরিয়ার প্রবর্তক হজরত শাহ জাহাঁগীর শেখুল আরেফীন (কঃ)

"জাহাঁগীর" শব্দের অর্থ বিশ্বরাজ। ইহা একটি আধ্যাত্মিক জগতের উচ্চপদের পরিচয়বাহক খ্যাতি। খুব কম সংখ্যক মহাত্মা সাধকগণই এ উপাধি দ্বারা ভূষিত হয়েছেন। ছয়শত হিজরীতে এ উপাধি দ্বারা ভূষিত হয়েছিলেন হজরত সৈয়েদুনা আশরাফ জাহাঁগীর ছিমনানী (রঃ) এ জন্য তাঁকে আশরাফ জাহাঁগীর ছিমনানী বলা হয়ে থাকেন। তাঁর আরো ছয়শত বৎসর পর আধ্যাত্মিক জগতে এ উপাধি দ্বারা ভূষিত হয়েছিলেন হজরত সৈয়েদুনা শাহ সৈয়দ মোখলেছুর রহমান মির্জাখীলি (কঃ) এ জন্য পাক-ভারত উপমহাদেশে মোখলেছুর রহমান জাহাঁগীর শাহ হিসেবে খ্যাত আর তাঁর প্রতিষ্ঠিত ত্বরিকত "ছিলছিলায়ে আলীয়া কাদেরীয়া জাহাঁগীরিয়া" নামে উপমহাদেশে সুপ্রসিদ্ধ ও সুখ্যাত। বাংলাদেশ, ভারত, পাকিস্তান, আফগানিস্তান, আমেরিকা, ইউকে ও বার্মায় এ সুপ্রসিদ্ধ ত্বরিকতের অসংখ্য অনুসারী, ভক্ত, মুরীদ ও খলীফা রয়েছে। এ ত্বরিকতের প্রাণকেন্দ্র হল চট্টগ্রাম জেলার সাতকানিয়া থানার অন্তর্গত **"মির্জাখীল দরবার শরীফ"** এ ছিলছিলার প্রতিষ্ঠালগ্ন থেকে এপর্যন্ত আধ্যাত্মিক পূর্ণ ক্ষমতা প্রাপ্ত চারজন ক্ষণজন্মা মহাত্মা সম্রাটের পরপর আবির্ভাব ঘটে। এ চারজন প্রত্যেকে আপন আপন যুগে "শাহ জাহাঁগীর" খেতাব দ্বারা ভূষিত হন।

হজরত শাহ জাহাঁগীর সৈয়দ মৌলানা মোখলেছুর রহমান শাহ (রঃ) স্বীয় যুগের অবতার, অদ্বিতীয় আলেম, বিশ্বজগতের গৌছ ও কুতুব ছিলেন। তিনি ১২২৯ হিঃ মোতাবেক সোমবার দিবসে শুভ জম্ম গ্রহণ করেন। তিনি রসূল করিম (দঃ) এর পবিত্র সৈয়দ বংশের ফাতেমী বংশোদ্ভূত সৈয়দ ছিলেন। তিনি প্রাথমিক জ্ঞান সমাপ্ত করে উচ্চ জ্ঞান পিপাসা নিবৃত্তি করার জন্য **"কলিকাতা আলিয়া মাদ্রাসায়"** ভর্তি হন। তথায় কাজিউল কুজ্জাত কাজী আব্দুল বারী ছাহেবের নিকট তফসীর, হাদিস, ফিক্‌হ, উসূল, আরবী শাস্ত্র ও উচ্চতর জৌতিবিদ্যা ইত্যাদিতে অসাধারণ বৃৎপত্তি লাভ করেন।

অতঃপর কলিকাতা আলীয়া মাদ্রাসার প্রধান মোদাররেছ মৌলানা মোহাম্মদ ওয়াজিহ (শিক্ষকতাকাল ১৮৩৭-৪৭) এর কাছে শরহে বেকায়া ও মানতেক শাস্ত্রের বিখ্যাত গ্রন্থ "কুতবী" ও "মীর কুতবী" ইত্যাদি অধ্যয়ন করেন। তিনি জমাতে উলায় কলিকাতা মাদ্রাসা হতে ১ম বিভাগে প্রথম স্থান অধিকার করে স্বর্ণপদক ও বৃত্তি লাভ করে অসাধারণ প্রতিভার স্বাক্ষর রাখেন। তাঁর অসাধারণ জ্ঞান ও পান্ডিত্যের জন্য ভারতের সর্বস্তরের প্রাজ্ঞ মহল তাঁকে ***"ছফিনাতুল উলুম"*** বিদ্যার জাহাজ (Ship of Learning) উপাধিতে ভূষিত করেন। তিনি ***"শরহুছ ছুদুর ফি দফয়ীশ শুরুর"*** সহ ইলমে তফসীর, ইলমে হাদীস, আরবী গ্রামার, ইলমে মানতিক, হেকমত ইত্যাদি বিবিধ বিষয়ের উপর শতাধিক গ্রন্থ রচনা করে তাঁর অসাধারণ কৃতিত্বের স্বাক্ষর রেখে যান।

**বাইয়্যাত ও দীক্ষা:** ধর্ম বিদ্যা উপার্জন সমাপ্ত করার পর তাঁর (রঃ) অন্তরে আল্লাহতালা'র প্রেমের আকাঙ্ক্ষা ও আগ্রহ জন্মলাভ করল। তিনি ভাবলেন যে মূল বিদ্যা আল্লাহতালা'র মারেফত ও তাঁর পরিচয় প্রাপ্তি ব্যতীত আর কিছুই নয় এবং এই বিদ্যা কামেল পীর ব্যতীত উপার্জন করা যাবে না। এই জন্য তিনি কামেল পীরের তালাশ করতে লাগলেন। বাঞ্চিত কামনার উদ্দেশ্যে ও তালাশে তিনি কলকাতা হতে যাত্রা করে লক্ষৌ মৌলানা বোরহান ছাহেব ফেরিঙ্গী মহল্লীর খেদমতে উপস্থিত হলেন। উক্ত হজরত মৌলানা ছাহেব একজন কামেল দরবেশ ছিলেন। কিন্তু তাঁর তওজ্জোতে পরিবর্তনকারী শক্তির অভাব ছিল। তিনি তাঁকে (কঃ) এর্শাদ ফর্মাইলেন, "হজরত মৌলানা ছৈয়েদ এমদাদ আলী (রঃ) ভাগলপুরী ছাহেব এই জমানার সর্বাপেক্ষা পূর্ণতাপ্রাপ্ত সিদ্ধপুরুষ। তাঁর কল্‌ব (অন্তর) জ্যোতির্ময়। আল্লাহতালা'র ইচ্ছায় আপনার মনোবাসনা তাঁর সংসর্গে এবং সেবাতেই পূর্ণ হবে। (আপনার ভোগ সেখানেই রয়েছে) আপনি সেখানে গমন করুন। আমি "হেজবুল বাহার" পাঠ করার ও পড়ানোর অনুমতি প্রদান করে আপনাকে বিদায় দান করছি।" সুতরাং তিনি লক্ষৌ হতে ভাগলপুর অভিমুখে রওয়ানা হবার ইচ্ছা করলেন। কিন্তু অনুসন্ধানে জানতে পারলেন যে, হজরত এখন বকশার শহরে সাব-জজের পদে নিযুক্ত আছেন এ জন্য তিনি (রঃ) বকশার তশরিফ নিয়ে গেলেন ও বয়াত হবার সৌভাগ্য লাভ করলেন এবং হজরতের (রঃ) খেদমতে তিনি ছয়মাস কাল অবস্থান করলেন। ইতিমধ্যে তিনি স্বীয় পীর মুর্শিদের

ইঙ্গিতানুসারে নিজের দাদা পীর হজরত শাহ্ মোহাম্মদ মাহ্দী ফারুকী (রঃ) এর খেদমতে পবিত্র ছাপরা নগরে উপস্থিত হলেন। কয়েকদিন পর তিনি সেই স্থান হতে নিজের হজরত পীর মুর্শিদ কেবলা শাহ্ এমদাদ আলী (কঃ)'র খেদমতে ভাগলপুর উপস্থিত হলেন। এই ছয়মাস সময়ের মধ্যে তাঁর বাতেনি শিক্ষা পূর্ণতার দ্বারে উপনীত হল। ১০ই মহররম ১২৬৬ হিঃ মোতাবেক ২৬ নভেম্বর, ১৮৪৯ খৃঃ রোজ সোমবার তাঁহার পীর মোর্শেদ বিহারের ভাগলপুর নিবাসী শাহ সৈয়দ এমদাদ আলী মাহদী ফারুকী মোনেমী (কঃ) এর কাছ থেকে পবিত্র সিল্‌সিলায়ে আলীয়া কাদেরীয়ার তথা সমস্ত জগতের পীরগণের পীর, আল্লাহতালা'র গোপনীয় আদেশক্রমে তাঁকে খেলাফত ও অনুমতি প্রদান করলেন। তাঁর অমানসিক সাধনা ও আধ্যাত্মিক জগতে সুউচ্চ উন্নতি প্রাপ্তির জন্য তাঁর পীর মোর্শেদ তাঁকে "শাহ জাহাঁগীর" খেতাব দ্বারা ভূষিত করেন এবং পরম করুণাময় আল্লাহ পাকের পক্ষ থেকে **"শেখুল আরেফীন"** লকব প্রাপ্ত হন। তিনিও চিরস্থায়ী ধনের অধিকারী হয়ে নিজের পবিত্র আলয়ে প্রত্যাবর্তন করলেন। তিনি নিজ গৃহে বাহ্যিক ধর্ম সম্বন্ধীয় বিদ্যা শিক্ষার বিদ্যাগার খুলে দিলেন। তাঁর প্রতিষ্ঠিত ত্বরীকত ভারতবর্ষে "সিল্‌সিলায়ে আলীয়া জাহাঁগীরিয়া" নামে পরিচিত। তিনি জীবনব্যাপী পবিত্র হাদিস ও তফসির শিক্ষা দিতে থাকতেন। বিদ্যা এবং দক্ষতার দিক দিয়ে ধরতে গেলেও তিনি নিজ যুগের বিদ্বান-মন্ডলীর মধ্যে শ্রেষ্ঠ ব্যক্তি ছিলেন। জনসাধারণ তাকে "বড় মৌলানা" উপাধি দ্বারা স্মরণ করত এবং সম্ভ্রান্ত ব্যক্তিগণ তাঁর (রঃ) পাল্কী তাদের স্কন্ধে বহন করতেন। তিনি শরীয়ত ও তরিকতের সংগ্রহকারী এবং প্রকৃতপক্ষে এই দুই সমুদ্রের সংযোগকারী ছিলেন। কঠিন হতে কঠিনতর সমস্যা (মছায়েল) সমূহ অতি সহজে সমাধান করে দিতেন। তাঁর জ্ঞানের প্রসার, বিদ্যার গভীরতা এবং মান ও সম্ভ্রমের অবস্থা এরূপ ছিল যে তাঁর সম্মুখে কোন ব্যক্তির মুখ খোলার সাহস হত না। স্মরণ-শক্তি এতই প্রখর ছিল যে তিনি ফর্মাতেন, "একবার পড়ে নেয়ার পর তাঁর সার-মর্ম আমার চৌদ্দ বৎসর পর্যন্ত স্মরণ থাকে।"

হজরত শাহ জাহাঁগীর ফখরুল আরেফীন (কঃ) ফর্মাইছেন, "হজরত ওয়ালেদ মাজেদ পীর মুর্শিদ (কঃ) নিজেকে নিজে সর্বদা গোপন রাখতেন এবং লোকগণ হতে অন্তরালে থেকে সর্বদা আল্লাহতালা'র স্মরণে, ধ্যান-ধারণায় মোরাকেবা মোশাহেদায় নিমগ্ন থাকতেন। রাত্রে তাঁর পবিত্র কক্ষে একটি জল পূর্ণ পাত্র রাখা হত যাহা সকালে জল-শূন্য পাওয়া যেত কিন্তু কেউ জানতে পারতনা যে রাত্রে তিনি কোন সময়ে "ওজু" করেছিলেন। তাঁর নিদ্রার এই অবস্থা ছিল, যে কেহ তাঁকে সে অবস্থায় ডাকত, তিনি জাগ্রত ব্যক্তির ন্যায় তৎক্ষণাৎ উত্তর দিতেন যেন তিনি নিদ্রিত নয় তাঁর কখনও আলস্য-জড়িত নিদ্রা হতোনা।

**তর্ক-বিতর্ক- ফিকহ্ শাস্ত্র সম্পর্কিত জ্ঞানের বিস্তার:** তাঁর বিদ্যার গভীরতা, হঠাৎ উত্তর দান, এবং খোদাতা'লা প্রদত্ত গাম্ভীর্য ও সম্ভ্রমের অগণিত ঘটনা বিদ্যমান। এক সময় জৌনপুর নিবাসী জনাব মৌলভী কেরামত আলী ছাহেব চট্টগ্রাম এসেছিলেন। তিনি (ঈছালে ছওয়াব) ছওয়াব রছানী বা পরলোকগত আত্মার প্রতি পুণ্য প্রেরণ এবং বুজূর্গানে দ্বীনের (ধার্মিক পুরুষগণের) নিয়াজ ও ফাতেহার মছলা সমূহ সম্বন্ধে শরীয়ত এবং পূর্ববর্তী মহাত্মাগণের বাক্য এবং ক্রিয়ার বিপরীত বক্তৃতা দিতে লাগলেন। শহরে এই সম্বন্ধে আলোচনা চলতে লাগল এবং মুসলমানদের মধ্যে দ্বিমত, পার্থক্য এবং কলহের সৃষ্টি হতে লাগল। এই শহরে মৌলবী আবুল হাছান ছাহেব নামক এক প্রসিদ্ধ আলেম ছিলেন। তিনি এই অবস্থা দেখে ছৈয়েদুনা হজরত শেখুল আরেফীনের (কঃ) নিকট শহরে তশরীফ আনার জন্য প্রার্থনা জানালেন, যেন উক্ত মছলা সমূহ উভয় দলের মধ্যে মুখোমুখি তর্ক-বিতর্ক হয়ে প্রকৃত অবস্থা ভাল রূপে প্রমাণ হয়ে জায়েজ-নাজায়েজের মধ্যে যা সত্য বিবেচিত হয় জনসাধারণের মধ্যে তাঁর প্রকাশ ও ঘোষণা হয়ে যায়। তিনি (কঃ) এই আবেদন মঞ্জুর ও কবুল ফর্মালেন এবং পবিত্র দৌলতখানা হতে শহরে তশরীফ নিয়ে আসলেন এবং কদম মোবারক মসজিদে অবস্থান করতে লাগলেন। তথা হতে মৌলভী আবুল হাছান ছাহেব তাঁকে অনেক অনুনয় বিনয় করে নিজ বাড়ীতে নিয়ে গেলেন। তাঁর খেদমতে মৌলভী কেরামত আলী ছাহেবের বক্তব্য এবং দলিল সমূহ সম্বন্ধে আরজ করার পর প্রার্থনা জানালেন যে এখন এর বিরুদ্ধে কি যুক্তি আছে তা যেন বর্ণনা করেন। তিনি ফর্মালেন, "কেরামত আলী ছাহেবকে সামনে আসতে দেন। সামনা-সামনি সব কিছু বলা হবে।" শহরে এই সংবাদ প্রচার হল যে উপরোক্ত কারণে হজরত (কঃ) তশরীফ আনয়ন করেছেন। লালদিঘীর পাড়ের বড় ময়দানে তর্ক-বিতর্ক সভার স্থান নির্দিষ্ট হল। এই স্থান নির্ধারিত সময়ে লোকে লোকারণ্য হয়ে যেতে লাগল। শহরের শাসনকর্তাগণ (ইংরেজ হাকিমগণ) শৃঙ্খলা রক্ষার জন্য পুলিশ মোতায়েন করলেন। স্বয়ং কালেক্টর বাহাদুর এবং অন্যান্য উচ্চ পদস্থ রাজকর্মচারীগণ সভার শান্তি ও শৃঙ্খলা রক্ষার জন্য সভা-স্থলে উপস্থিত

হলেন। মৌলভী কেরামত আলী ছাহেব নির্দিষ্ট সময়ের পূর্বে গাড়ী বোঝাই করে তাঁর পুস্তকগুলি সভা-মন্ডপে পাঠিয়ে দিলেন। পুস্তকের বৃহৎ স্তুপ হয়ে গেল, যা দেখে কালেক্টর ছাহেব হজরত শেখুল আরেফীনকে (কঃ) জিজ্ঞাসা করলেন, "আপনার পুস্তকগুলি কোথায়?" তিনি (কঃ) ফর্মালেন, মৌলভী কেরামত আলী ছাহেবের বিদ্যা পুস্তকের মধ্যে, আমার বিদ্যা আমার বক্ষের মধ্যে। এরূপ কথাবার্তা হচ্ছিল এমন সময় মৌলভী কেরামত আলী ছাহেব গাড়ী করে সেখানে উপস্থিত হলেন। গাড়ী সভা মন্ডপের দরজায় দাঁড়াল, তিনি গাড়ি থেকে নামলেন না। লোকজন হতে জিজ্ঞাসা করলেন, "যাঁর সাথে তর্ক-বিতর্ক হবে তিনি কে এবং কোথায়?" লোকজন ইঙ্গিতে হজরত শেখুল আরেফীনকে (কঃ) দেখিয়ে বলল, 'উনিই তিনি'। মৌলভী কেরামত আলী ছাহেব তাঁকে দেখলেন এবং তাঁর প্রতি তাকিয়ে থাকলেন। গাড়ীতে থেকেই তিনি গাড়োয়ানকে গাড়ী ফিরিয়ে চালাতে বললেন। আল্লাহতালা'র ভয়ে এরূপ ভীত ও সন্ত্রস্ত হলেন যে সভা-মন্ডপে দাঁড়াতে পারলেন না এবং অবিলম্বে ফিরে গেলেন। এই ঘটনা দ্বারা প্রত্যেকে বুঝতে পারল যে তর্ক-সভায় উপস্থিত নিজের বিশ্বাস ও দাবীর সত্যতা প্রমাণ করতে পারবেন না বলেই তিনি হজরতের সম্মুখীন হলেন না এবং পবিত্র বদন মন্ডল দেখা মাত্রই পালিয়ে গেলেন। অতঃপর উপস্থিত লোকগণের ইচ্ছা হল যে তিনি স্বয়ং এই মছালা সম্বন্ধে যৎকিঞ্চিত পবিত্র বাক্যে বর্ণনা করেন। অতএব তিনি আহলে ছুন্নতের মজহাবের এবং পূর্ববর্তী বুজুর্গানেদ্বীনগণের তরিকার (প্রক্রিয়ার) স্বপক্ষে কোরান শরীফ, হাদীস শরীফ বুজুর্গানেদ্বীন এবং পূর্ববর্তী পুণ্যবান ব্যক্তিবর্গের দলিল এবং ইঙ্গিত সমূহ হতে প্রমাণ সংগ্রহ করে এরূপ এক সুদীর্ঘ বক্তৃতা প্রদান করলেন যা'দ্বারা এই মছালা সম্বন্ধে সত্য আদেশ পরিষ্কাররূপে প্রমাণ হয়ে গেল। পক্ষাবলম্বী কেন বিপক্ষ দলের লোকগণ পর্যন্ত পূর্ণ সন্তোষ লাভ করল এবং তাঁর (কঃ) উপলক্ষে আল্লাহতালা'র অগণিত বান্দা পথ-ভ্রান্তি হতে রক্ষা প্রাপ্ত হল।

হজরত শাহ জাহাঁগীর শেখুল আরেফীন (কঃ) সর্ম্পকে মৌলানা হাকীম ছৈয়দ সিকান্দার শাহ কানপুরী (রঃ) স্বীয় বিখ্যাত গ্রন্থ **Light of the World** এ বলেনঃ His God gifted title was Sheikul Arefeen and he received the title of shah Jahangir from his Pir-Murshid. On account of his profound ereditition he was known as the ship of learning. Thousands of disciples were enlisted in his silsila or system of Sufism.

শাহ মোহাম্মদ বদিউল আলম (রঃ) তাঁর বিখ্যাত গ্রন্থ **What is Man and the universal Religion of man in the light of Islam** এর মুখ বন্ধে বলেনঃ- He (Hazrat sheikhul Arefeen) gradually occupied the first place among the Musalman Ulema of time then he took his mitiation in Sufism in the hand of Hazrat Moulana syed Imdad Ali (Q.S.A.) of Bhagalpur in Behar. He made Most extraordinary progress in spiritual advancement and after about six months only he was vested with khelafat (Pirsviceroyality) and orderd by his pir to return to his own home in chittagong and guide the people there in the path to God.

**পবিত্র পরলোকগমনঃ** তিনি (কঃ) ৭৩ বৎসর বয়সে ১৩০২ হিজরী জিলক্বদ মাসের ১২ই তারিখ সোমবার দিবসে খোদাতা'লার সম্মিলন লাভ করেন। তাঁর পবিত্র মাজার শরীফ উক্ত গ্রামে জন-সাধারণের জেয়ারতের স্থান রূপে বিরাজ করছে। সেই স্থানে লোকে জেয়ারত করে পুণ্য লাভ করে থাকে। প্রথম শাহ জাহাঁগীর হজরত শেখুল আরেফীন (কঃ) বেছাল শরীফের অব্যবহিত পরে সাজ্জাদানশীনরূপে স্থলাভিষিক্ত হন তাপসকুল শিরোমণি গৌছে জমান শাহ জাহাঁগীর সৈয়দ মৌলানা মোহাম্মদ আব্দুল হাই (কঃ)।

[হাকীম সৈয়দ সিকান্দার শাহ্ (রহঃ) কর্তৃক লিখিত ছিরত-ই-ফখরুল আরেফীন (কঃ) শরীফ হতে সংকলিত]

# হজরত শাহ জাহাঁগীর তাজুল আরেফীন (কঃ) এর অপরিসীম দয়া ও অনন্য কারামত: মৌলানা মোহাম্মদ মকছুদুর রহমান

মোহাম্মদ মছউদুর রহমান

মাহবুবে ছোবহানী, কুতুবে রব্বানী, গউছে ছমদানী হজরত শমসুল আরেফীনের (কঃ) একান্ত মুরাদ ও সাজ্জাদানশীন বিশ্ব জগতের শ্রেষ্ঠ পীর, আধ্যাত্মিক জগতের একচ্ছত্র সম্রাট গৌছে আলম মাহবুবে রহমানী হজরত শাহ জাহাঁগীর তাজুল আরেফীনের (কঃ) পুরো জীবনেই কারামতে পরিপূর্ণ। তন্মধ্যে কারামতের শ্রেষ্ঠতম নিদর্শন মৌলানা মেহাম্মদ মকছুদুর রহমান।

মৌলানা মেহাম্মদ মকছুদুর রহমান ২৪শে রমজান দিবসের পূর্বরাত ১৩৯৪ হিজরী, মোতাবেক, ৮ই অক্টোবর, ১৯৭৪ খৃষ্টাব্দ রোজ বুধবার ইসলাম ধর্মের স্মৃতিস্তম্ভ ও কীর্তিসৌধ, কামেল পীর-মাশায়েখগণের শুভ পদার্পণে ধন্য এবং পুণ্যবান মহর্ষিগণের শিক্ষা-দীক্ষা দ্বারা আলোকিত ও গৌরবান্বিত ঐতিহাসিক চট্টগ্রাম জেলার সাতকানিয়া থানার অন্তর্গত পবিত্র মির্জাখীল গ্রাামের ছিলছিলায়ে আলীয়া জাহাঁগীরিয়ার প্রাণকেন্দ্র পবিত্র মির্জাখীল দরবার শরীফে ফাতেমী বংশোদ্ভূত হজরত রসুলে মকবুল (দঃ) এর পবিত্র বংশের সুউচ্চ ও সুখ্যাত সম্ভ্রান্ত পরিবারে শুভ জন্ম গ্রহণ করেন।

তিনি সিল্‌সিলায়ে আলীয়া জাহাঁগীরিয়ার মহাত্মা পীরানে পীরগণের দয়া ও দানের উপর ভরসা করে, সমসাময়িক কালের অন্যান্য ছাত্রদের ব্যতিক্রম নিয়মে, আস্তানা পাকের সুনিয়মে, অন্য কোথাও বাহিরে না গিয়ে, শুধুমাত্র আস্তানা পাকের কুতুবখানায় তথা পবিত্র দায়রাগৃহে পূর্ববর্তী উপরস্থ পরম পূজনীয় পীরানে পীরগণের সংরক্ষিত ও দুষ্প্রাপ্য কিতাবাদি অধ্যয়ন করে, রীতিমত পবিত্র মাজার শরীফে হাজিরা দিয়ে ও খেদমত করে পরমারাধ্য পীর মুর্শিদগণ তথা রসুলে মকবুল (দঃ) এর বংশধর মহাত্মা সৈয়দগণের কুলতিলক ও নয়ন পুত্তলি, সিল্‌সিলায়ে আলীয়া জাহাঁগীরিয়ার আবিষ্কারক, স্বীয় যুগের গৌছ ও কুতুব প্রথম শাহ জাহাঁগীর হজরত শেখুল আরেফীন (কঃ) ও বিশ্বজগতের গৌছ ও কুতুব, স্বীয় যুগের অবতার, দ্বীন ও মাজহাবের উদীয়মান সূর্য দ্বিতীয় শাহ জাহাঁগীর হজরত ফখরুল আরেফীন (কঃ) এর অশেষ অনুগ্রহ ও অনুকম্পা এবং ক্ষণজন্মা মহাপুরুষ, মহর্ষিকুল শিরোমণি, নিগুঢ়তত্ত্বদর্শী, সংসারে পীরানেপীর, আমাদের পরম পুজনীয় দাদা পীর গৌছুছাকলাইন, কুতুবুদ্দারাইন তৃতীয় শাহ জাহঁগীর হজরত শমছুল আরেফীন (কঃ) এর একমাত্র অশেষ, অবর্ণনীয়, অকৃত্রিম দয়া, দান ও মেহেরবাণীতে এবং স্বীয় পীর মুর্শিদ ও ওয়ালেদ মাজেদ, যুগশ্রেষ্ঠ ও ভুবন বরেণ্য মহাপুরুষ, গৌছে জমান, কুতুবে দাওরান, সোলতানুল আরেফীন, বোরহানুল আশেকীন, সৈয়েদুনা ওয়া মোর্শেদুনা শাহ জাহাঁগীর হজরত তাজুল আরেফীন (কঃ) এর পবিত্র তত্ত্বাবধানে ও তাঁর সুউপদেশ ও করুণার বদৌলতে উত্তরোত্তর সকল পরীক্ষায় সর্বোচ্চ নম্বর পেয়ে সর্বকালের ও সর্বযুগের রেকর্ড ভঙ্গ করে অসামান্য ও অসাধারণ গৌরব অর্জন করেন। এমনকি তাঁর জন্মলগ্ন হতে অদ্যবধি প্রতি মুহূর্ত ও বিষয় সেই ক্ষণজন্মা মহাপুরুষ তৃতীয় শাহ জাহাঁগীর হজরত শমছুল আরেফীন (কঃ) এর অশেষ কৃপা ও দয়া দ্বারা অভিষিক্ত। এর স্বীকৃতিস্বরূপ পরম পূজনীয় পীর মুর্শিদ ও ওয়ালেদ মাজেদ (কঃ) এর পবিত্র ইশারায় শুকরিয়া স্বরূপ ২৩শে জমাদিউসসানি, হজরত শমছুল আরেফীন (কঃ) এর পবিত্র ওরশ উপলক্ষে চাদর শরীফ দিবসে যে গজল পেশ করেন যার ভাবার্থ নিম্নরূপ–

"হে হজরত শমছুল আরেফীন (কঃ) আমি শুধুমাত্র আপানারই করুণার ফসল এবং ইহার সৃষ্টিলগ্ন হতে আমার পরম সৌভাগ্যের একমাত্র উপলক্ষ"।

'আপনার পবিত্র হস্ত দিয়েই আমার গলায় আপনার দাসত্বের শিকল মাল্য ভূষিত করুন এবং আমার উপর এই রকম করুণা বর্ষন করুন যাতে আমার মস্তক সর্বদা আপনার পবিত্র দ্বারেই অবনত হয়'।

অতি অল্প সময়ের মধ্যেই তিনি মহাত্মা পীরগণের অনুরূপ পবিত্র বিদ্যাশিক্ষায় বিশেষ বুৎপত্তি লাভ করে জগৎবিখ্যাত সুখ্যাতি ও সুনামের অধিকারী হতে সক্ষম হন । তাঁর শিক্ষাগত যোগ্যতার সংক্ষিপ্ত বিবরণ নিম্নে প্রদত্ত হল- বাংলাদেশ মাদ্রাসা শিক্ষা বোর্ড থেকে ১৯৮৯ সালে'দাখিল 'পরীক্ষায় টেলেন্টপুল বৃত্তি অর্জন করেন। ১৯91 সালে বাংলাদেশ মাদ্রাসা

শিক্ষা বোর্ডের অধীনে 'আলিম' পরীক্ষায় সাধারণ বিভাগে প্রথম স্থান অধিকার করেন এবং সম্মিলিত মেধাতালিকায় দ্বিতীয় স্থান অধিকার করেন। ১৯৯৩ সালে বাংলাদেশ মাদ্রাসা শিক্ষা বোর্ডের অধীনে 'ফাজিল' পরীক্ষায় সম্মিলিত মেধাতালিকায় প্রথম শ্রেণীতে প্রথম স্থান লাভ করার গৌরব অর্জন করেন। ১৯৯৫ সালে বাংলাদেশ মাদ্রাসা শিক্ষা বোর্ডের অধীনে 'কামিল' (হাদীস শরীফ) পরীক্ষায় মেধা তালিকায় প্রথম শ্রেণীতে প্রথম স্থান লাভ স্থান অধিকার করেন। ১৯৯৭ সালে একই বোর্ডের অধীনে 'কামিল' (ফিক্‌হ বা ইসলামী ধর্মতত্ত্ব) পরীক্ষায় সম্মিলিত মেধাতালিকায় প্রথম শ্রেণীতে প্রথম স্থান অধিকার করেন। ১৯৯৮ সালে বাংলাদেশ জাতীয় বিশ্ববিদ্যালয়ের অধীনে ডিগ্রি (পাস) পরীক্ষায় সম্মিলিত মেধা তালিকায় (বি,এ, বি.এস.সি, বি.কম, বি.এস.এস.) ইংরেজী ও আরবীতে ডিসটিংশন নম্বরসহ প্রথম শ্রেণীতে প্রথম স্থান লাভ করে অসাধারণ কৃতিত্বের স্বাক্ষর রাখেন। ২০০১ সালে বাংলাদেশ মাদ্রাসা শিক্ষা বোর্ডের অধীনে 'কামিল' (তফসীর শরীফ) পরীক্ষায় অংশগ্রহণ করতঃ রেকর্ড সংখ্যক সর্বোচ্চ নম্বর পেয়ে সম্মিলিত মেধা তালিকায় প্রথম শ্রেণীতে প্রথম হওয়ার গৌরব অর্জন করেন। উল্লেখ্য 'কামিল' (তফসীর শরীফ) বিভাগের কোন ছাত্র কর্তৃক সম্মিলিত মেধা তালিকায় এ রেকর্ড পরিমাণ নম্বর প্রাপ্ত হয়ে প্রথম স্থান অধিকার করা বাংলাদেশ মাদ্রাসা শিক্ষা বোর্ডের ইতিহাসে এটাই সর্বপ্রথম। তিনি ২০০৩ সালে চট্টগ্রাম সরকারী কলেজ হতে জাতীয় বিশ্ববিদ্যালয়ের অধীনে এম.এ (ইসলামিক ষ্টাডিজ) ফাইনাল পরীক্ষায় মেধাতালিকায় প্রথম শ্রেণীতে প্রথম স্থান অধিকার করেন। তিনি ২০০৯ সালে চট্টগ্রাম বিশ্ববিদ্যালয়ের অধীনে এম, ফিল পরীক্ষায় প্রথম শ্রেণীতে সর্বোচ্চ নম্বর পেয়ে কৃতকার্য হন এবং দু' দুই বার ইউ.জি.সি স্কলারশিপ লাভ করেন।

বিদ্যা শিক্ষায় তাঁর ঐকান্তিক প্রচেষ্টা, অসাধারণ কৃতিত্বে ও অনন্য প্রতিভার ফসল স্বরূপ যেই সমস্ত পুরস্কার সমূহ অর্জন করেন তাঁর সংক্ষিপ্ত বিবরণী নিম্নরূপঃ- ১৯৯৩ সালে 'ফাজিল' পরীক্ষায় প্রথম শ্রেণীতে প্রথম হওয়ার জন্য বাংলাদেশ মাদ্রাসা শিক্ষা বোর্ড ঘোষিত-**'ডঃ সুলতান আহমেদ ফাউন্ডেশন পুরস্কার'-১৯৯৩ অর্জন**। ১৯৯৪ সালে ইন্টারন্যাশনাল ইনার হুইল ক্লাব চিটাগাং আয়োজিত ১৪তম প্রতিষ্ঠাবার্ষিকী অনুষ্ঠানে **"স্বর্ণপদক"** অর্জন। ১৯৯৭ সালে 'কামিল' (ফিক্‌হ) পরীক্ষায় প্রথম শ্রেণীতে প্রথম হওয়ার জন্য ১৯৯৮ সালে ইন্টারন্যাশনাল ইনার হুইল ক্লাব চিটাগাং আয়োজিত ১৮তম প্রতিষ্ঠাবার্ষিকী অনুষ্ঠানে **"স্বর্ণপদক"** অর্জন এবং দেশ ও বিদেশ থেকে আরো বহু পদক প্রাপ্তি। ১৯৯৮ সালে ডিগ্রি পরীক্ষায় সম্মিলিত মেধা তালিকায় প্রথম শ্রেণীতে প্রথম হওয়ার জন্য **'লিটল জুয়েলস স্কুল স্বর্ণ পদক'** অর্জন। এছাড়াও গণপ্রজাতন্ত্রী বাংলাদেশ সরকারের শিক্ষা মন্ত্রণালয়ের তদানীন্তন মাননীয় সচিব মহোদয় ও সংসদ বিষয়ক মন্ত্রণালয়ের সচিব কাজী রকিব উদ্দীন আহমেদ (বর্তমানে মাননীয় প্রধান নির্বাচন কমিশনার) এবং তৎকালীন চীফ অব স্টাফ লেফটেনেন্ট জেনারেল নূর উদ্দীন খান তাঁর বহু গুণাবলী বিবরণ উল্লেখ পূর্বক তাঁকে প্রশংসা পত্র প্রদান করেন।

**চট্টগ্রাম সরকারী সিটি কলেজ কর্তৃক বিরল সংবর্ধনাঃ–** চট্টগ্রাম সরকারী সিটি কলেজ থেকে ১৯৯৮ সালে বাংলাদেশ জাতীয় বিশ্ববিদ্যালয়ের অধীনে অনুষ্ঠিত ডিগ্রি (পাস) পরীক্ষায় সম্মিলিত মেধা তালিকায় ইংরেজী ও আরবীতে ডিস্টিংশ্যন নম্বরসহ প্রথম শ্রেণীতে প্রথম স্থান লাভ করায় অসাধারণ কৃতিত্ব অর্জন ও সিটি কলেজকে গৌরবান্বিত করায় উক্ত কলেজের অধ্যক্ষ জনাব শামসুদ্দোহা, উপাধ্যক্ষ মহোদয় ও অধ্যাপক মন্ডলী কৃতজ্ঞতার স্বাক্ষর স্বরূপ গত ১৪ই নভেম্বর, ২০০৭ খৃঃ সিটি কলেজ অঙ্গনে এ কীর্তিমান মহামান্য ব্যাক্তিত্বকে বিরল সংবর্ধনা প্রদান করেন। তাঁর অসাধারণ কৃতিত্ব ও অনন্য প্রতিভায় মুগ্ধ হয়ে অধ্যক্ষ মহোদয় কলেজের পক্ষ হতে ছাত্র-ছাত্রীবৃন্দ, অধ্যাপক মন্ডলী ও সুধী জনের উপস্থিতিতে সম্মাননা ক্রেষ্ট প্রদান করেন। অধ্যক্ষ মহোদয় তাহার ভাষণে মৌলানা মোহাম্মদ মকছুদুর রহমানের বহুগুণাবলীর উল্লেখ পুর্বক তাঁকে বিশ্বের জ্ঞান তাপস ও সাধকদের **'Generator of Knowledge'** হিসেবে অভিহিত করেন।

আরবী, উর্দ্দু, ইংরেজী ও বাংলায় ইতোমধ্যে তিনি শতাধিক মূল্যবান গ্রন্থ রচনা করে তাঁর অসাধারণ পান্ডিত্য ও পারদর্শিতার স্বাক্ষর রাখেন। তন্মধ্যে কতিপয় উল্লেখযোগ্য গ্রন্থাবলীর একটি তালিকা নিম্নে প্রদত্ত হল: আদদুরারুল মনছুরা মিনাত্ তাফাসীরিল মশ্‌হুরা, আল-মারুফ বিতুহ্‌ফাতু আহলিননুহা ফি তফসীরে সূরাতে ত্বা-হা:এই মহান গ্রন্থটি হজরত কেবলা ও কাবা (কঃ) এর পবিত্র নির্দেশে বহু দুর্লভ তফসীর শরীফের গ্রন্থ সমূহ হইতে সূরা ত্বা-হা শরীফের উপর ৪ খন্ডে সংকলন করেন। আল-ফুতুহাতু জাহাঁগীরিয়া মিনাল ফুয়ুজাতিন্ নববিয়তিল জারিয়া: পবিত্র ছহীহ বোখারী শরীফের প্রথম হাদীছ শরীফ "ইন্নামাল আমালূ বিন নিয়াত" এর উপর ২ খন্ডে এই ব্যাখ্যা গ্রন্থ হাদীস

শরীফের উল্লেখযোগ্য শরাহসমূহ হতে আরবী ভাষায় সংকলন করেন। আন্‌নাফহাতুল ফায়েহাতুল জাহাঁগীরিয়া ফি জাওয়াজিল ফাতেহাতির রাছমিয়া: প্রচলিত ফাতেহার সিদ্ধতার উপর আরবী ভাষায় প্রণয়ন করেন। ফতহু জুলমেনান ফি জাওয়াজে ওয়াজয়ে ওয়ারকিশশজরাহ ফিল কফন: এই ফত্ওয়াটি হজরত রসুলে মকবুল (দঃ) পর্যন্ত পীরানে পীরগণের পরম্পর নামসম্বলিত শজরা শরীফ- মৃত ব্যক্তির কাফনের উপর রাখার বৈধতার উপর আরবী ভাষায় প্রণয়ন করেন। আলখজীনাতুল জাহাঁগীরিয়াতুল জলীয়া ফি শরহিল বছমালা ওয়াল হামদালা ওয়াত্ তছলিয়া:এই কিতাবটি বিছমিল্লাহ আলহামদুলিল্লাহ ও দরূদ শরীফের বিশ্লেষণ এবং ব্যাখ্যার উপর ২ খন্ডে আরবী ভাষায় লিপিবদ্ধ করেন। মজমাউল বাহরাইন ওয়া মানবায়ুন্ নাহরাইন ফি ফজায়েল ইয়াউমিল ইছনাইন: এই কিতাবটি সোমবার দিবসের ফজিলত বর্ণনায় আরবী ভাষায় লিপিবদ্ধ করেন। আদদুরারুল গুরার ফি আছরারিশ্ শুকর: এই কিতাবটি আল্লাহ তা'আলার নেয়ামতের কৃতজ্ঞতার রহস্য বিবরণের উপর আরবী ভাষায় লিপিবদ্ধ করেন। আল আসালুল মুসাফফা মিন নাহলিল মুস্তফা (দঃ): এই পবিত্র কিতাবটি প্রথম শাহ জাঁহাগীর হজরত শেখুল আরেফীন (কঃ) ও দ্বিতীয় শাহ জাঁহাগীর হজরত ফখরুল আরেফীন (কঃ) এবং তৃতীয় শাহ জাঁহগীর হজরত শমছুল আরেফীন (কঃ) এর সংক্ষিপ্ত জীবনীর উপর আরবী ভাষায় লিপিবদ্ধ করেন। অননজুমছ্ ছাকেব ফি মানাকেবে আমীরিল মুমিনীন আলী বিন আবি তালেব: এই কিতাবটি আরবী ভাষায় হজরত আলী (রঃ) এর জীবন চরিত। খজায়েনুল আছরার ওয়া লতায়েফুল আবরার ফি মানাকেবে গৌছিল আবরার ওয়া কুতুবিল আখয়ার (রঃ): এই মহাগ্রন্থটি বড়পীর হজরত গৌছুল আজম (রঃ) এর পবিত্র জীবনের উপর ২ খন্ডে লিপিবদ্ধ করেন (আরবী), তাওয়ালিউল হক ওয়া লাওয়ামেউল বরক ফি মানাকেবেশ শেখ আহমদ আবদুল হক (রঃ) (আরবী), আল বাহরুত্তামি ফি মানাকেবে সুলতানিল আরেফীন আল্‌বিছতামি (রঃ) (আরবী), আদ্‌দুরুর মনজুম ওয়াছ্ ছিররুল মকতুম (আরবী), মরজানুল আইলম ফি মানাকেবে শেখে শুয়ুখিল আলম (রঃ): এই কিতাবটি প্রথম শাহ জাঁহাগীর (কঃ) এর পীর মুর্শিদ, শমছুলবারী শরহে সহীহ আল বুখারী (আরবী), হজরত শাহ্ জাহাঁগীর তাজুল আরেফীন (কঃ): ভুবনবরেণ্য মহাপুরুষ ও যুগশ্রেষ্ঠ তত্ত্বজ্ঞানী, হজরত শমছুল আরেফীনের (ক.) পবিত্র জীবন চরিত, আশ্‌শামাইমুল আনবরিয়া ফী জিক্‌রিল মাশায়েখীল জাহাঁগীরিয়া, আজ জখিরাতুল জাহাঁগীরিয়া ফী জিক্‌রে আইম্মাতিত তরকিল আলীয়াহ্, Hazrat Shah Jahangir Tajul Arefin (Q.S.A): The Shining Crown of the Exalted Saints, Hazrat Ashraf Jahangir Simnani (R.A.) and his odd encounters in Sultanat-e-Bangalah: Mirzakhil Darbar Sharif, a case study, The Greatest Saint of the World.

তিনি বর্তমানে চট্টগ্রাম বিশ্ববিদ্যালয়ের অধীনে পি.এইচ.ডি গবেষণার সাথে সাথে স্বীয় পীর মুর্শিদের [হজরত চর্তুথ শাহ জাহাঁগীর (কঃ)] একান্ত ইচ্ছা ও পবিত্র নির্দেশে তথা সিলসিলায়ে আলীয়া জাহাঁগীরিয়ার পূর্ববর্তী পীর মুর্শিদগণের প্রদর্শিত পথে পীরের মর্জি মোবারকের তাগিদে দরবার শরীফের গায়েবী সংসারের সকল প্রকার সাংসারিক ও দাপ্তরিক কর্মকান্ডের ব্যবস্থাপনার সমন্বয়কারীরূপে নিজেকে নিয়োজিত রাখেন।

"তুমি তোমার পীরের কোন্ কোন্ দয়া ও দানের কথা অস্বীকার করবে,
যিনি তোমাকে দয়া ও দানের বর্ষণে সিক্ত করছেন অবিরত।"

# মির্জাখীল দরবার শরীফের অজানা কথা

দিদারুল আলম বি এস সি
শিক্ষক, বড় হাতিয়া মাল পুকুরিয়া এম ইউ মাদ্রাসা

"মরণের সাথে সাথে যদি মানুষের মন থেকে মুছে যেতে না চাও তাহলে
এমন কিছু লিখে যাও যা পড়ার মতো অথবা এমন কিছু করে যাও যা লিখার মতো।"

-বেঞ্জামিন ফ্রাঙ্কলিন

মহাপুরুষগণ সব সময় জন্মায় না। মানুষকে অপেক্ষা করতে হয় যুগ যুগ ধরে, এমনকী শতাব্দী পর্যন্ত। সময়ের আবর্তে কতো মানুষ জন্মাচ্ছে আর মরে যাচ্ছে– তাঁদের সকলকে মনে রাখার প্রয়োজনীয়তা মানুষ অনুভব করেনা। কিন্তু কিছু কিছু মানুষ কালের পাতায় তো বটে অনাগত ভবিষ্যতের জন্যে ও স্মৃতিত হন, বরণীয় হন পরম শ্রদ্ধায়-মমতায়, ভালবাসায়, যারা তাঁদের জীবনকে উৎসর্গ করেছেন জ্ঞানের সাধনায়, মানুষের কল্যাণে, সর্বোপরি মহান সৃষ্টিকর্তা আল্লাহর উদ্দেশ্যে। যাঁদের উদ্দেশ্যে বলা যায়- "হে মহৎ কে বলে আজ তুমি নাই? তোমার কীর্তির মাঝে তুমি নিয়াছ যে ঠাঁই।" এ রকম এক মহান স্থান সাতকানিয়া উপজেলার ১৭নং সোনাকানিয়া ইউনিয়নের ঐতিহ্যবাহী পীর আউলিয়ার পুণ্যস্থান "মির্জাখীল দরবার শরীফ"। প্রাকৃতিক সৌন্দর্য্যের লীলাভূমি ও অনুপম বৈচিত্রে আড়ম্বরপূর্ণ এই দরবার শরীফ। জনশ্রুতি আছে, এ দরবার শরীফ সর্বাধিক প্রাচীন একটি পীরের স্থান। প্রতিনিয়ত এ দরবার শরীফ মানুষকে সত্যের পক্ষে হাতছানি দিয়ে ডাকছে। মির্জাখীল দরবার শরীফ জাহাঁগীরিয়া তরিকার এক মহামিলনের প্রাণকেন্দ্র। অনধিক দু'শ বছর পূর্বে এ দরবার শরীফ প্রতিষ্ঠা লাভ করে। এ দরবার প্রতিষ্ঠাতাদের পূর্ব পুরুষগণ মহানবী হজরত মোহাম্মদ (সঃ) এর পবিত্র বংশধারী সৈয়দ ছিলেন। তাঁরা ভারতের দিল্লী হতে নবী করিম (সঃ) এর ইসলাম প্রচারের উদ্দেশ্যে বন্দর নগরী চট্টগ্রাম জেলার আনোয়ারা থানার দেয়াং এলাকায় প্রথম আগমন করেন। তাদেরই এক জন পুণ্যাত্মা সাতকানিয়া উপজেলার মির্জাখীল গ্রামে এ দরবারের গোড়াপত্তন করেন। তিনি হলেন ছৈয়েদুনা শাহ্ জাহাঁগীর (১ম) হজরত শেখুল আরেফীন (কঃ)। এই মহান ব্যক্তিত্বের পবিত্র নাম হজরত শাহ জাহাঁগীর মৌলানা মোহাম্মদ মোখলেছুর রহমান ছাহেব (কঃ)।

**জীবন বৃত্তান্তঃ** হজরত শেখুল আরেফীনের (কঃ) ওয়ালেদ ছাহেব হজরত ছৈয়দ গোলাম আলী (রঃ)। তিনি ১২২৯-১৩০২ হিজরী পর্যন্ত জীবিত ছিলেন। তিনি সোমবারে জন্মগ্রহণ করেন এবং যেদিন দুনিয়া ছেড়ে আল্লাহর সান্নিধ্যে গমন করেন সেদিনও ছিল সোমবার। তিনি সমগ্র ভারত উপমহাদেশে জমাতে উলায় প্রথম স্থান অধিকার করেন। তিনি বিখ্যাত, "শরহুছ ছুদুর ফি দফয়িশ শুরুর" গ্রন্থসহ দু'শর অধিক গ্রন্থের প্রণেতা।

ছৈয়েদুনা শাহ জাহাঁগীর (২য়) হজরত ফখরুল আরেফীন (কঃ) হজরত শাহ্ জাহাঁগীর মৌলানা মোহাম্মদ আবদুল হাই ছাহেব (কঃ) হলেন হজরত শাহ্ জাহাঁগীর শেখুল আরেফীন (কঃ) এর পুত্র। ১২৭৬ হিজরী সোমবার তিনি জন্ম গ্রহণ করেন। তিনি ১৩৩৯ হিঃ, ১৩৩০ বাংলা ৬ ভাদ্র, সোমবার আল্লাহর সান্নিধ্য লাভ করেন। ১৩০৫-১৩০৭ হিজরী ফেরিঙ্গি মহলে শিক্ষাদান ও চশমায়ে রহমত মাদ্রাসায় অধ্যক্ষ হিসেবে যোগদান করেন। তিনি প্রায় আড়াইশয়েরও অধিক পুস্তকের প্রণেতা।

ছৈয়েদুনা শাহ্ জাহাঁগীর (৩য়) হজরত শমছুল আরেফীন (কঃ) হজরত শাহ্ জাহাঁগীর মৌলানা মোহাম্মদ মখছুছুর রহমান ছাহেব (কঃ)। হজরত শাহ্ জাহাঁগীর ফখরুল আরেফীন (কঃ) এর পুত্র। ১৩৩৩ হিজরী সোমবার শবেকদর রাতে তিনি মায়ের গর্ভে শুভাগমন ও ১৩৩৪ হিজরী ২৭ জমাদিউসসানী জন্মগ্রহণ করেন এবং ১৩৯১ হিজরী ২৪ জমাদিউসসানী সোমবার আল্লাহর সান্নিধ্য লাভ করেন। প্রথম, দ্বিতীয় ও তৃতীয় জাহাঁগীর ১২৬৭, ১৩২১ ও ১৩৫৮ হিজরী পবিত্র গৃহে প্রত্যাবর্তন ও মছনদনসীন হন। এ মনিষীগণের অনেক স্মরণীয় দিক রয়েছে। যার মধ্যে প্রথম শাহ জাহাঁগীরের শুভদিন সোমবার ধরাধামে আগমন এবং মহানবী হজরত মোহাম্মদ (সঃ) ওফাত দিবসের তারিখ অনুযায়ী ১২ তারিখ বেছাল

শরীফ। দীর্ঘ ত্রিশ বছরের কঠোর সাধনা, যে কোন বিষয়ের মূল ভাবার্থ ১৪ বৎসর পর্যন্ত স্মরণ থাকা। দ্বিতীয় শাহ জাহাঁগীরের মায়ের গর্ভে 'আনাল হক' হওয়ার শুভ সংবাদ, হজরত খিজির (আঃ) কর্তৃক তদীয় পবিত্র থুথু নিক্ষেপ, জ্ঞানের গভীরতা ও পান্ডিত্য সম্পর্কে তাঁর ওস্তাদ মহোদয়গণের স্বীকৃতি দান, যে কোন বিষয়ের মূলভাব সুদীর্ঘ ৭ বছর পর্যন্ত স্মরণ রাখা। তৃতীয় শাহ জাহাঁগীরের শিশুকালে মাতৃস্তন্য বিবর্জিত হওয়া, ধাত্রীমাতার পরিপোষণ, বাল্যকালে পিতৃহীন হয়ে লালন পালন, মেঘ খন্ড কর্তৃক ছায়াদান প্রভৃতি অন্যতম গায়েবী ঘটনা। দরবার শরীফে উনাদের পবিত্র মাজার শরীফ রয়েছে।

বর্তমানে ছিলছিলার একমাত্র কর্ণধাররূপে শাহ্ জাহাঁগীর শমছুল আরেফীন (কঃ) এর বিশেষ অনুগ্রহ ও করুণায় অভিষিক্ত সুযোগ্য সাজ্জাদানশীন মহর্ষিকূল শিরোমণি পীর মুর্শিদ শাহ্ জাহাঁগীর হজরত তাজুল আরেফীন মৌলানা ছৈয়দ মোহাম্মদ আরেফুল হাই ছাহেব কেবলায়ে আলম (কঃ) ৪র্থ শাহ্ জাহাঁগীরের পবিত্র তত্ত্বাবধানে উনার (কঃ) রূহানী জানশীন মৌলানা মোহাম্মদ মকছুদুর রহমান স্বীয় পীরের নির্দেশ পালনের সাথে সাথে পূর্ববর্তী পীরাণে পীর ও মাশায়েখগণের পদাঙ্ক অনুসরনক্রমে তরিকার যাবতীয় কাজ পালনে রত রয়েছেন।

তরিকতে জাহাঁগীরিয়া সিল্‌সিলা উপমহাদেশে ব্যাপকভাবে পরিচিত। শুধু বাংলাদেশের প্রত্যন্ত অঞ্চলেই এ পাক দরবার শরীফের ভক্ত মুরিদান সীমাবদ্ধ নেই। ইংল্যান্ড, আমেরিকা, ভারত, পাকিস্তান, বার্মা, মালয়েশিয়া, শ্রীলংকা, ইন্দোনেশিয়াসহ পৃথিবীর বহুদেশে এ দরবার শরীফের মুরিদান রয়েছে। তাঁরা সময় মতো ঠিকই এসে ওরস মোবারকে শরীক হন। মির্জাখীল দরবার শরীফ বছরে ৩ বার ওরস শরীফ অনুষ্ঠিত হয়। দেশের কোথাও এ তরীকতে দরবারী চাঁদার রেওয়াজ নেই। দরবারী খাওয়ার রেওয়াজ আছে। ফাতেহা পাঠ ছাড়া দরবার শরীফে কোন খাদ্য পরিবেশন হয়না। মির্জাখীল দরবার শরীফে মহিলা মুরিদানের পর্দার বাইরে আসার নিয়ম নেই। গভীর রাত্রে পুরুষরা ঘুমিয়ে যাওয়ার পরই তারা মাজার জিয়ারত করতে পারে। মহিলাদের সার্বক্ষণিক পর্দার ভেতরে থাকতে হয়। যে জিনিসটি খুব বেশী লক্ষণীয়, সেটি হল ভক্ত মুরীদগণের মাথায় চাঁদ টুপি পরিধান করা। তাছাড়াও সকলের জন্য এই দরবার শরীফে প্রবেশ ও নির্গমনে কিছু কায়দা-কানুন রয়েছে। দরবার শরীফের পরম পূজনীয় সাজ্জাদানশীনগণের একান্ত ও আন্তরিক প্রচেষ্টায় মির্জাখীল দরবার শরীফকে ঘিরে বাংলা বাজার প্রতিষ্ঠা করাসহ মির্জাখীল গ্রামে অগ্রণী ব্যাংক, বাংলা বাজার শাখা, সাতকানিয়া সদর বিদ্যুতায়নের আগে মির্জাখীল গ্রামে বিদ্যুতায়নের ব্যবস্থা, টেলিফোন এক্সচেঞ্জ স্থাপন, ডাকঘর প্রতিষ্ঠা ছাড়াও বহুমুখী জনহিতকর ও মানবতার জন্য কল্যাণকর পদক্ষেপ গ্রহণ করা হয়। দু'মাইল দৈর্ঘ্য, প্রস্থ ৬০ ফুট, উচ্চতা ৬ ফুট বিস্তৃত দরবার শরীফ হতে সাতকানিয়া রাস্তাটি হজরত শাহ্ জাহাঁগীর শমসুল আরেফীন (কঃ) এর পবিত্র নির্দেশেই দরবার শরীফের অনুসারীরাই তৈরী করেছেন। মানবতার কল্যাণে তথা কৃষিপ্রধান দেশ বাংলাদেশের কৃষি প্রবৃদ্ধি বৃদ্ধির লক্ষ্যে মির্জাখীল দরবার শরীফের নিকটবর্তী ঘোনায় বিশাল এলাকাজুড়ে কৃষি জমিতে শুষ্ক মৌসুমে পর্যাপ্ত সেচ ব্যবস্থাকল্পে 'ক্রস ডেম' নির্মাণ করতঃ পানির সুষ্ঠু বন্টনের নিশ্চয়তা বিধান করে চলেছে অনতিকাল ধরে। ইসলামের প্রচার-প্রসারে সুফী তত্ত্বের অন্তর্ভুক্তির ধারণার স্পষ্ঠ দৃষ্টান্তরূপে পৃথিবীর ইতিহাসের সর্বত্র মির্জাখীল গ্রাম তথা মির্জাখীল দরবার শরীফে এসকল কালজয়ী মহাপুরুষগণের সুদৃঢ় অবস্থান স্বমহিমায় চির অম্লান হয়ে থাকবে। এ দরবার শরীফের নিয়ম-কানুন সমাজের একটি মহল মেনে নিতে পারেনা বলে হয়তো বিরুদ্ধবাদীরা দরবার শরীফ সম্পর্কে বিভ্রান্তি সৃষ্টি করে চলেছে। যুগেযুগে মিথ্যা, ভুল ও বিভ্রান্তিকর, মনগড়া এমন কোন কিছুই যেমন সদা সত্যের উজ্জ্বলতার কাছে পরিষ্কারভাবে পরাভূত হয়েছে। মহান সৃষ্টিকর্তার নিকট প্রার্থনা করি যেন মির্জাখীল দরবার শরীফের অমূল্য কীর্তি আলোকিত সূর্য্যের ন্যায় চিরদিন জাগরুক থাকে।

হজরত কেবলা (কঃ) এর একান্ত দয়ায় ড. মৌলানা মোহাম্মদ মকছুদুর রহমান সিল্‌সিলা আলীয়া জাহাঁগীরিয়ার মহাত্মা পীরানপীরগণের ওরস শরীফে মুরীদানগণের যাতায়তের সুবিধার জন্য সরকারীভাবে ঢাকা, সিলেট, চাঁদপুর হতে চট্টগ্রাম প্রভৃতি দূরবর্তী এলাকার মানুষের যাতায়াতের জন্য ট্রেনের ও দূরপালার গাড়ীর সুবন্দোবস্ত করেন। তাছাড়া ওরশ শরীফে লক্ষ ভক্ত মুরীদানের যথার্থ চিকিৎসার জন্য সরকারীভাবে ডাক্তারের ব্যবস্থা করেন। ওরস শরীফে আইন-শৃঙ্খলা জন্য সরকারী আইজি থেকে অনুমতির ব্যবস্থা করেন। তিনি পৃথিবীর বিভিন্ন দেশ থেকে দুর্লভ কিতাব সংগৃহীত করে।

# সুফি তত্ত্বে সেমা বা ঐশ্বরিক সঙ্গিত শ্রবণের সিদ্ধতা

মৌলানা মুহাম্মদ সিরাজুল ইসলাম
সহকারী অধ্যাপক, শাহচান্দ আউলিয়া কামিল (এম.এ) মাদ্রাসা,পটিয়া।

ইসলাম আল্লাহর মনোনীত ধর্ম। তাসাওফ ও তাযকিয়া বা পরিশুদ্ধির মাধ্যমে আল্লাহ ও তাঁর প্রিয় রসূলের নৈকট্য লাভই হল ইসলাম ধর্মের মূল লক্ষ্য-উদ্দেশ্য। কুরআন মজিদে ২৯টি আয়াতে তাযকিয়ার কথা বলা হয়েছে। নবী রসুলগণের প্রধান চারটি দায়িত্বের মধ্যে তাযকিয়া অন্যতম দায়িত্ব। তিলাওয়াতে আয়াত, তাযকিয়া, তালিমুল কিতাব ও তালিমুল হিকমা-এ চারটি বিষয়ের কোন একটি বাদ দিলে রসুলকে মানা হয় না। এজন্যই তাসাউফ ও তাযকিয়ার ইলম অর্জন করা ফরজে আইন। সালাত, সওম, যাকাত, হজ্জ যেভাবে শেখা ও আমল করা ফরজে আইন। ঠিক একইভাবে ইলমুত তাযকিয়া ও তাসাওফের জ্ঞান অর্জন করা এবং আমলে পরিণত করা ও ফরজে আইন। মানুষের শারীরিক রোগ চিকিৎসার জন্য যেভাবে ডাক্তার প্রয়োজন, তদ্রূপ আত্মিক রোগের জন্য শায়খের প্রয়োজন যিনি আল্লাহ, রসূল ও সালেহ বান্দাগণের ত্বরিকা মোতাবেক তাযকিয়ার জ্ঞান দান করবেন। সোলতানুল আরেফীন হজরত বায়েজীদ বোস্তামি (রঃ) এরশাদ করেছেন–

من ليس شيخ له فشيخه شيطان

**অর্থাৎ:** যার কোন শেখ বা আত্মিক শিক্ষক নেই তার শেখ হল শয়তান। আল্লাহতায়ালা তাযকিয়া অর্জনকারীদের সফলকাম বলে ঘোষণা দিয়েছেন। ইরশাদ হয়েছে -

قد افلح من تزكي وذكر اسم ربه فصلي

**অর্থাৎ:** সে ব্যক্তিই সফলকাম যে তাযকিয়া বা পরিশুদ্ধি লাভ করে, তাঁর রবের নামের যিকির করে অত:পর সালাতে মনোনিবেশ করে।

অতএব, তাসাওফ বা ত্বরিকত হল শরীয়তের অবিচ্ছেদ্য অংশ। এক্ষেত্রে স্মরণ রাখতে হবে যে, শরীয়ত শুধুমাত্র ফিক্‌হ এর নাম নয়, বর্তমান সময়ে যেমন এক শ্রেণীর লোকেরা মনে করে থাকে। বরঞ্চ ফিক্‌হ ও তাসাওফ উভয়ের সম্মিলিত নাম হল শরীয়ত। ফিক্‌হ শাস্ত্র হতে ঈমান ও ইসলামের আমলী তথা বাহ্যিক শিক্ষা অর্জন হয়। আর এর মূল ও বাস্তব জ্ঞান অর্জন হয় মহাত্মা পীরানে এজামের সংস্পর্শে। “মা লা বুদ্দা মিনহু” নামক ফিক্‌হ গ্রন্থে বর্ণিত আছে: “নূরে বাতেন পয়গাম্বরে খোদা (সাঃ) আজ সিনায়ে দরবেশাঁ বায়দ জুছত ওয়া বেদাঁ নূর সিনায়ে খোদরা রওশন বায়দ করদ তা খাইর ওয়া শর বফেরাছতে ছহীহা দরয়াফত শুদ”।

অর্থাৎ: বাতেনী নূর রাসূলের (দঃ) পবিত্র সত্তা থেকে দরশেগণের বক্ষে অর্জিত হয় আর সেই নূর দ্বারা নিজ নিজ বক্ষকে আলোকিত কর। যাতে করে কল্যাণ ও অকল্যাণ সঠিক দৃষ্টি শক্তি দ্বারা জানা যায়। সুতরাং তাসাওফকে শরীয়ত থেকে ভিন্ন মনে করা ও অস্বীকার করা নিরেট মূর্খতা ও কুফরী। শরীয়তের ফিক্‌হ আমল করার জন্য যেমন চার মাযহাবের প্রসিদ্ধ ইমাম হজরত আবু হানিফা (রঃ), হজরত ইমাম শাফেয়ী (রঃ), হজরত ইমাম মালেক (রঃ), হজরত ইমাম আহমদ বিন হাম্বল (রঃ)– এ চার জনের যেকোন এক জনকে অনুসরণ করা ওয়াজিব অনুরূপ শরীয়তের তাসাওফ অনুসরণের জন্য চার ত্বরিকতের প্রসিদ্ধ ইমাম তথা হজরত সৈয়দুনা মাহবুবে ছোবহানী গৌছে ছমদানী হজরত শেখ আবদুল কাদের জিলানী (রঃ), হজরত খাজায়ে খাজেগান খাজা মুঈনুদ্দীন চিশতী (রঃ), হজরত বাহাউদ্দীন নকশবন্দী (রঃ)ও হজরত শেখুশ শুয়ুখ শেখ শেহাবুদ্দীন সাহরাওয়ার্দী (রঃ) এ চারজন মহাত্মার যে কোন এক জনের অনুসরণ করা অপরিহার্য। ফিক্‌হ শাস্ত্রের কিছু মাসলা মাসায়েলের ক্ষেত্রে যেভাবে ইমামদের মধ্যে মতানৈক্য রয়েছে অনুরূপ ত্বরিকতের কিছু মাসলা মাসায়েলের ক্ষেত্রেও মশায়েখে এজামের মধ্যে মতানৈক্য রয়েছে। ত্বরিকতের সেমা তথা বাদ্য যন্ত্রের সহিত ঐশ্বরিক সঙ্গীত শ্রবণ সম্পর্কে শরীয়তের ফিক্‌হ শাস্ত্রের ইমাম ও ত্বরিকতের ইমামদের মধ্যে মতানৈক্য রয়েছে। শরীয়তের ফিকহ শাস্ত্রের ও ত্বরিকতের অধিকাংশ ইমামদের মতে সেমা মোবাহ বা জায়েজ। নিম্নে সেমা বা বাদ্যযন্ত্রের সাথে সঙ্গীত শ্রবণের সিদ্ধতার উপর বিস্তারিত আলোচনা করা হল।

## 'সেমা' তথা বাদ্য যন্ত্রের সাথে ঐশ্বরিক সঙ্গীত শ্রবণঃ

**'সেমা'** আরবী শব্দ এর শাব্দিক অর্থ শ্রবণ করা। হানাফী মাযহাবের প্রসিদ্ধ ইমাম শেখ আব্দুল গণী আননাবলেসী (রঃ) তাঁর বিখ্যাত গ্রন্থ 'ইযাহুদদালালাত ফি সেমাইল আলাত' গ্রন্থে সেমার পারিভাষিক অর্থ বর্ণনা করতে গিয়ে বলেন- "জেনে রাখুন, আরবী ভাষাবিশারদগণের মতে সেমা শব্দটি عام তথা সাধারণ শব্দ। এটা নির্দিষ্ট বিষয়ের উপর হউক অথবা অনির্দিষ্ট বিষয়ের উপর, সুফী সঙ্গীত, প্রেম সঙ্গীত- উভয়কে অন্তর্ভূক্ত করে। যন্ত্রের সাথে হোক অথবা ছাড়া অথবা শুধু মাত্র যন্ত্রের সুর শ্রবণ হওক । আর যন্ত্র বলতে ঢোল, বাঁশী, খাসা যেটাই হোক না কেন। আর এসব যন্ত্র গানের সাথে ব্যবহারের সঙ্গে নৃত্য ও প্রেমোল্লাস মিলিত থাকুক অথবা না থাকুক। আর বিবাহ, ঈদ, কোন অতিথি আগমন, যিকির মাহফিল কিংবা দরূদ শরীফ পাঠ উপলক্ষ্যে হওক অথবা অন্য কোন উদ্দেশ্যে হওক। আর সেমা মাহফিল কারও ঘরে অথবা মসজিদে অথবা ওলামায়েকেরাম ও বুজর্গদের আমন্ত্রিত বৈঠকে হঠাৎ করে অথবা নির্দিষ্ট উদ্দেশ্যকে কেন্দ্র করে নির্দিষ্ট সময়ে অনুষ্ঠিত হোক অথবা অনির্দিষ্ট সময়ে হোক। পুরুষ ও মহিলা উভয়ের জন্য হউক অথবা শুধু মহিলা বা শুধু পরুষের জন্য হোক। এসব কিছু সেমার অর্থের মধ্যে অন্তর্ভুক্ত থাকবে"।

**আল কোরানের দলিল:**
মহান আল্লাহতা'লা এরশাদ করেন:- ويحل لهم الطيبات ويحرم عليهم الخبائث

অর্থাৎ: তাহাদের জন্য পবিত্র বস্তু সমূহ বৈধ করে ও অপবিত্র বস্তু সমূহ হারাম বা অবৈধ করে।

অত্র আয়াতে الطيبات দ্বারা المستلذات অর্থাৎ তৃপ্তি দায়ক বিষয় উদ্দেশ্য। যেমন প্রখ্যাত ফকিহ ইবনে আবদুছ ছালাম তাঁর রচিত গ্রন্থ دلائل الاحكام এর মধ্যে উল্লেখ করেছেন, আরবী ভাষাবিশারদগণের দৃষ্টিতেও طيبات দ্বারা তৃপ্তিদায়ক পবিত্র ও বৈধ বিষয়কে বুঝায়।

সুতারাং পবিত্র কোরান পাকের দলীল দ্বারা স্পষ্ট প্রমাণিত হচ্ছে যে সমস্ত সঙ্গীতে অবৈধ কোন কিছুর সংমিশ্রণ নাই যা মানুষের আত্মাকে তৃপ্তি প্রদান করে প্রাণস্পন্দন যোগায় তা শ্রবণ করা মুবাহ বা জায়েজ।

আর সুফীতত্ত্বের মাশায়েখগণ যে সেমা বা সঙ্গীত শ্রবণ করেন তা শুধু জায়েজ নয় পরম করুণাময় আল্লাহর নৈকট্য লাভ ও আল্লাহর নূর দ্বারা স্বীয় আত্মাকে আলোকিত করার অন্যতম একটি মাধ্যম বটে। সুফীতত্ত্বে মাশায়েখগণের সেমা বা সঙ্গীতশ্রবণকে যারা খেল তামাশা (لهو لعب) মনে করে তাদেরকে স্মরণ করে দিচ্ছি যে আল্লাহ পাক কুরআন শরীফে এরশাদ করেছেন–

انما الحيوة الدنيا لعب ولهو

**অর্থাৎ:** পার্থিব জীবন খেল তামাশা মাত্র। অত্র আয়াতের আলোকেও প্রমাণিত হচ্ছে যে দুনিয়ার সব কিছুই لهو لعب বা খেল তামাশা। সুতরাং সেমা বা সঙ্গীতশ্রবণকে ( لهو لعب ) খেল তামাসা বলে যদি অবৈধ কোন কিছু মনে করা হয় তাহলে দুনিয়ার সমস্ত কিছুই অবৈধ হিসেবে পরিগণিত হবে। পবিত্র কোরান পাকের অপর আয়াতে আল্লাহ পাক এরশাদ করেছেন-

ان انكر الاصوات لصوت الحمير

**অর্থাৎ:** নিশ্চয় সূরের মধ্যে গর্দভের সূরই সর্বাপেক্ষা অপ্রীতিকর (সূরা লোকমান-১৯) । এ আয়াত দ্বারা সুন্দর সুর প্রিয় ও প্রশংসনীয় হওয়া বুঝায়। যেমন হাদীস শরীফে বর্ণিত আছে ما بعث الله نبيا الاحسن الصوت

**অর্থাৎ:** আল্লাহ পাক নবীদেরকে সুন্দর সুর দ্বারা প্রেরণ করেছেন।

হযরত দাউদ (অ:) এর প্রশংসায় হাদীসের মধ্যে বর্ণিত আছে

انه كان حسن الصوت في النياحة علي نفسه وفي تلاوة الزبور حتي كان يجمع الانس والوحش والطير لسماع صوته وكان يحمل من مجلسه اربعمأة جنازة وما يقرب منها في الاوقات-

**অর্থাৎ:** হজরত দাউদ (আঃ) যবুর কিতাব তিলাওয়াত ও ক্রন্দনের ক্ষেত্রে সুন্দর সুরের অধিকারী ছিলেন। অতঃপর যবুর কিতাব তিলাওয়াতের সময় তাঁর পবিত্র কণ্ঠের সুর শুনার জন্য মানুষ, বন্যপ্রাণী, পাখিরা ভিড় জমাত। তাঁর মাহফিল থেকে চারশত বা তার কাছাকাছি মনুষ্য লাশ বের করা হত। সুতরাং হাদীস শরীফ দ্বারা প্রমাণিত হল সুন্দর সুর হল নবীগণের একটি বিশেষ গুণ। আর সাহাবাদের মধ্যে যারা সুন্দর সুরের অধিকারী ছিলেন তারা আল্লাহর রসূলের কাছে প্রশংসনীয় ছিলেন। যেমন-

قال رسول الله صلي الله عليه وسلم في مدح ابي موسي الاشعرى لقد اعطي مزمارا من مزامير ال داؤد-

রাসুল (দঃ) হজরত আবু মুসা আল আশ আরীর প্রশংসায় বর্ণনা করেন-আবু মুসা আশ আরীকে দাউদ (আঃ) এর বাঁশীর ন্যায় সুন্দর সুর প্রদান করা হয়েছে। অতএব সুন্দর সুরে হামদ, নাত, গজল, আধ্যাত্মিক সঙ্গীত শ্রবণ পবিত্র কোরআনের আলোকে বৈধ। কেউ যদি বলে থাকেন সুন্দর সুর শ্রবণ শুধু মাত্র কোরআন শরীফ তেলাওয়াতের ক্ষেত্রে জায়েজ হবে অন্য কোন সঙ্গীত ও গানের ক্ষেত্রে জায়েজ নয়। তাহলে কোকিলের সুললিত কণ্ঠের সুর ও বুলবুলির মিষ্টি মিষ্টি আওয়াজ শ্রবণ করাও না জায়েজ হবে। কারণ এটা কোরআন শরীফ নয়। এধরনের খোঁড়া যুক্তি মূর্খতা বৈ অন্য কিছু নয়। অতঃপর যদি কোকিল পাখির সুললিত কণ্ঠের সুর ও বুলবুলির মিষ্টি মিষ্টি আওয়াজ যার কোন অর্থ নাই সে গুলো শ্রবণ করা যদি মুবাহ বা জায়েজ হয়ে থাকে তাহলে বিশুদ্ধ অর্থ ও জ্ঞানপূর্ণ ছন্দ যা দ্বারা বান্দার কলবে আল্লাহর প্রেম সৃষ্টি করে, তা শ্রবণ করা কি হারাম হবে? কখনো না। এটা শরীয়তের দৃষ্টিতে মুবাহ বা জায়েজ কাজ হলেও মশায়েখে এজামের দৃষ্টি তথা সুফীতত্ত্বে একটি উত্তম পদ্ধতি বটে।

**হাদীস শরীফের দলীল:**

সহীহ বুখারী শরীফে বর্ণিত আছে–

عن عائشة رضى الله عنها قالت دخل علي النبي صلي الله عليه وسلم وعندى جاريتان تغنيان بغناءبعاث فاضطجع علي الفراش وحول وجهه ودخل ابوبكر رضى الله عنه فانتهرني وقال مزمارة الشيطان عند النبي صلى الله عليه وسلم فاقبل عليه رسول الله صلى الله عليه وسلم فقال دعهما فلما غفل غمزتهما خرجتا-(رواه البخارى)

**অর্থাৎ:** হজরত আয়েশা (রঃ) হতে বর্ণিত তিনি বলেন, দুজন বালিকা বুয়াসের যুদ্ধের গান পরিবেশন অবস্থায় আল্লাহর রসুল (দঃ) আমার ঘরে প্রবেশ করলেন। অতঃপর মুখ ফিরিয়ে বিছানায় কাত হয়ে শুয়ে পড়লেন। এমতাবস্থায় আবু বকর (রঃ) প্রবেশ করলেন এবং আমাকে দমক দিয়ে বললেন আল্লাহর নবীর কাছে শয়তানের যন্ত্র। তখন রসুল (দঃ) আবু বকরের দিকে ফিরে বললেন তাদের কাজ তাদেরকে করতে দাও। যখন আবু বকর (রঃ) অন্যমনস্ক হলেন তখন আমি বালিকাদ্বয়কে চোখে ইঙ্গিত করলে বালিকাদ্বয় বেরিয়ে গেলেন। বুখারীর অন্য বর্ণনায় আছে- হে আবু বকর (রঃ) প্রত্যেক গোত্রের জন্য ঈদ রয়েছে আজ আমাদের ঈদ বা খুশির দিন।

পবিত্র 'নছাই শরীফের হাদীছে' বিবাহ ঘোষণা করা পরিচ্ছেদে নিম্নলিখিত হাদিছটি বর্ণিত আছে-

عن عامربن سعدرضى الله عنه قال دخلت علي قرظة بن كعب وابي مسعود الانصارى في عرس واذا جواريغنين اى فقلت صاحبئ رسول صلي الله عليه وسلم واهل بدر يفعل هذا عندكم فقال اجلس ان شئت فاسمع معناوان شئت فاذهب فانه قد رخص لنا في اللهو عند العرس (رواه النسائى)

**অর্থাৎ:** সাদের পুত্র আমের হতে বর্ণিত আছে ,আমি একবার বিবাহের মজলিছে কাবের পুত্র কোরজাতার এবং আবু মসউদ আনছারীর নিকট গেলাম। ঘটনাক্রমে সেখানে গৃহপরিচালিকা মেয়ে সকল গান করছিল। আমি বললাম আপনারা হজরত রসুলে করিম (দঃ) এর সঙ্গী এবং বদরের যুদ্ধের সাথী আপনাদের সম্মুখে এরূপ গান বাজনা হচ্ছে এটা কিরূপ? শ্রবণ

মাত্র রসুলুল্লাহর উভয় আছহাবরা বললেন যদি তোমার ইচ্ছা হয় তাহলে আমাদের সাথে বসে এই গীত বাদ্য শ্রবণ করতে পার, নতুবা চলে যাও। নিঃসন্দেহে আমাদিগকে হজরত রসুলে করিম (দঃ) হতে বিবাহ উপলক্ষে এই কার্য্যের জন্য অনুমতি দেওয়া গিয়াছে।

সহীহ বুখারীর অন্য বর্ণনায় রয়েছে-

عن عائشة رضي الله عنها ان ابابكر دخل عليها وعندها جاريتان تدففان وتضربان والنبي صلى الله عليه وسلم متغش بثوبه النبي صلى الله عليه وسلم عن وجهه فقال دعهما يا ابابكر فانها ايام عيد فانتهر هما ا بوبكر فكشف

**অর্থ্যাৎ:** হজরত আয়েশা (রঃ) হতে বর্ণিত হজরত আবু বকর (রঃ) আয়েশা (রঃ) এর ঘরে প্রবেশ করলেন এমতাবস্থায় দুজন বালিকা তাঁর ঘরে দফ (ঢোল) বাজাচ্ছেন আর আল্লাহর রসুল (দঃ) চাদর মুড়িয়ে শুয়ে আছেন। হজরত আবু বকর (রাঃ) বালিকাদ্বয়কে ধমক দিলে আলস্নাহর রসুল চেহেরা থেকে চাদর উন্মুক্ত করে বলেন, আবু বকর বালিকারা যা করতেছে করতে দাও কারণ এদিনটি হল ঈদের দিন। বাস্তব পক্ষে ঐদিন সমূহ হল মিনা দিবস।

উপরোল্লেখিত হাদীস শরীফ দ্বারা বুঝা যায় যে, হযরত আবু বকর (রঃ) গান পরিরেশন ও দফ তথা ঢোল বাজানোকে মন্দ জেনে রাসুল (দঃ) এর সম্মুখে বালিকাদ্বয়কে ধমক দিলেন। বাস্তবে হজরত আবু বকর (রঃ) এর ধারণা সঠিক ছিলনা তাই রাসুল (দঃ) হজরত আবু বকর (রঃ) কে সংশোধন করে দিলেন এবং ঈদ বা খুশির দিন এসব কাজ মুবাহ বা জায়েজ হওয়ার প্রতি ইঙ্গিত করলেন।

অনুরূপ সহীহ তিরমিযি শরীফের হাদীস শরীফে আছে -

اعلنوا هذا النكاح واجعلوه في المساجد واضربو عليه بالدفوف-

**অর্থাৎ:** বিবাহ কার্যকে ঘোষণা কর এবং বিবাহের আকদ মসজিদে সম্পাদন কর। বিবাহের অনুষ্ঠানে দফ তথা ঢোল বাজাও। যাতে করে اعلان বা ঘোষণা হয়ে যায়।

অতএব বুঝা যায় যে, ঈদ বা কোন আনন্দকে উপলক্ষ করে ঢোল বা অন্য কোন বাদ্য যন্ত্রের সাথে সঙ্গীত পরিবেশন করা অথবা বিবাহ উপলক্ষে ঢোল বাজানো এটা শরীয়ত বিরোধী কাজ নয়। আল্লাহর রসুলের নির্দ্দেশ বটে। তাহলে সুফীতত্ত্বে মাশায়েখগণের বাদ্যযন্ত্রের সাথে সঙ্গীত পরিবেশন ও শ্রবণ শরীয়ত বিরোধী কাজ হওয়ার কোন অর্থ হতে পারে না।

আহমদ, তিরমিযী, ইবনে হেব্বান, বায়হাকী হজরত বুরাইদ থেকে এবং আবু দাউদ আবদুলস্নাহ ইবনে ওমর (রঃ) থেকে, ইমাম ফাকেহানী সহীহ সনদে আয়েশা (রঃ) থেকে কাঁছাকাছি শব্দে বর্ণনা করেন হজরত বুরাইদা বর্ণনা করেন যে রাসুল (দঃ) কোন এক যুদ্ধে বের হলেন যখন ফিরে আসলেন কৃষ্ণ বর্ণের একজন মহিলা আসলেন এবং বললেন হে আল্লাহর রসুল আমি মানত করেছি যে যদি আল্লাহতা'লা আপনাকে যুদ্ধ থেকে সুস্থ ও নিরাপদে ফিরিয়ে আনেন তাহলে আমি আপনার সম্মুখে দফ তথা ঢোল বাজাব আর গান পরিবেশন করব। আল্লাহর রসুল (দঃ) এরশাদ করলেন যদি তুমি মানত করে থাক দফ বাজাও অন্যথায় বাজাইওনা। আর আবু দাউদ শরীফের বর্ণনা মতে আল্লাহর রসুল (দঃ) এরশাদ করেছেন তুমি তোমার মান্নত পূর্ণ কর। এ হাদীস শরীফের আলোকে প্রমাণিত হয় যে, সঙ্গীত পরিবেশন ও দফ বাজানো জায়েজ বা মুবাহ। কারণ শরীয়তে হারাম কাজের কোন মান্নত নেই। ইমাম আজম হজরত আবু হানিফা (রঃ) এর মতে মুবাহ বা বৈধ কাজকে নিজের উপর অপরিহার্য করে নেয়ার নাম হল মান্নত। যদি দফ বাজানো ও সঙ্গীত পরিবেশন মূলত নাজায়েজ বা অবৈধ হতো তাহলে রসূল (দঃ) কখনো এ কাজের মানতকে পূর্ণ করার জন্য নির্দেশ দিতেন না।

**এজমায়ে উম্মতের দলীল:**

সাহাবীদের মধ্যে অধিক মর্যাদা সম্পন্ন সাহাবীগণ বাদ্যযন্ত্রের সাথে ঐশ্বরিক সঙ্গীত শ্রবণ করেছেন । যেমন ওমদা প্রণেতা উল্লেখ করেছেন "সাহাবীদের মধ্যে হজরত ওমর (রঃ), হজরত ওসমান (রঃ), হজরত আলী (রঃ), হজরত আবদুর রহমান ইবনে অউফ (রঃ), হজরত আবু ওবাইদা আল জররাহ (রঃ), হজরত সাদ বিন আবি ওয়াক্কাস (রঃ),

হজরত আবু মাসউদ আল আনসারী (রঃ), হজরত বেলাল (রঃ), হজরত আবদুল্লাহ ইবনে আরকম (রঃ), হজরত ওসামা বিন জায়েদ (রঃ), হজরত ইবনে ওমর (রঃ), হজরত বরা বিন মালিক (রঃ), হজরত আবদুল্লাহ বিন জাফর (রঃ), হজরত আবদুল্লাহ বিন জুবাইর (রঃ), হজরত হাসসান (রঃ), হজরত খাওয়াত বিন জুবাইর (রঃ), হজরত মুগিরা বিন শোবা (রঃ), হজরত আমর ইবনুল আস (রঃ), হজরত আয়েশা (রঃ), হজরত রবী (রঃ) সহ বহু সাহাবীগণ সঙ্গীত শ্রবণ করেছেন এবং একে বৈধ মনে করেছেন।

তাবেয়ীদের মধ্যে অধিক মর্যাদা সম্পন্ন তাবেয়ী যেমন, হজরত সাঈদ ইবনে মুসাঈব (রঃ), হজরত সালেম বিন আমর (রঃ), হজরত খারেজা বিন জায়েদ (রঃ), হজরত কাজী শুরাইহ (রঃ), হজরত সাঈদ বিন জুবাইর (রঃ), হজরত আমের শাবী (রঃ), হজরত আবদুল্লাহ বিন আবি আতিক (রঃ), হজরত আতা বিন আবি রেবাহ (রঃ), হজরত মুহাম্মদ ইবনে শিহাব জুহরী (রঃ), হজরত ওমর ইবনে আবদুল আজিজ (রঃ), হজরত সাদ ইবনে ইব্রাহিম আয জুহরী (রঃ)সহ বহু তাবেয়ীগণ যন্ত্রের সাথে সঙ্গীতকে জায়েজ ও বৈধ মনে করে শ্রবণ করতেন। আর অসংখ্য অগণিত তবে তাবেয়ীগণ যেমন চার মাযহাবের ইমাম হজরত আবু হানিফা (রঃ), হজরত ইমাম শাফেয়ী (রঃ), হজরত ইমাম মালেক (রঃ), হজরত ইমাম আহমদ বিন হাম্বল (রঃ), হজরত ইবনে ওয়াইনা (রঃ) ও জমহুর শাফেয়ীগণ যন্ত্রের সহিত সঙ্গীত শ্রবণ করতেন এবং জায়েজ হিসাবে ফতওয়া প্রদান করতেন।

## কেয়াসের দলীল:

আকল ও কেয়াস দ্বারা ও প্রমাণিত হয় যে, যন্ত্রের সুর, সঙ্গীত শ্রবণ শরীয়তের পরিপন্থী নয়। কারণ পরম করুণাময় আল্লাহ তা'আলার সৃষ্ট এ পৃথিবী অসংখ্য কুদরতী রহস্য দ্বারা পরিপুর্ণ। যখন আমরা আল্লাহর সৃষ্টি রহস্যের দিকে মনোনিবেশ করি তখন দেখতে পাই বৈচিত্রময় দৃশ্য, শুনতে পাই হরেক রকম পাখির কলতান ও সুর। অরণ্যে যদি পথচলি শুনতে পাই বন্য প্রাণীদের অদ্ভুদ ধ্বনি, কিচিমিচির পাখির কলরব। সমুদ্র তটে যদি পদার্পণ করি শুনতে পাই পানির গুঞ্জন। যদি সুর ধ্বনি, সঙ্গীত শ্রবণ হারাম বা অবৈধ হয় তাহলে আল্লাহর এই সৃষ্টিকুলের সব সুর ধ্বনি শ্রবণই হারাম হয়ে যাবে। উসুলুল ফিক্‌হ এর বিধান মতে اصل الاشياء اباحة **অর্থাৎ:** প্রত্যেক বস্তুর মূল হল বৈধ। আনুষাঙ্গিক কারণে হারাম সাব্যস্থ হয়। যন্ত্রের সাথে সেমা বা সঙ্গীত শ্রবণ মূলত বৈধ তবে তখনই হারাম বা অবৈধ সাব্যস্থ হবে যদি সঙ্গীত নারীর প্রতি আকৃষ্টতা, ব্যভিচারের প্রতি উৎসাহ, মদ, জুয়া ইত্যাদি অশ্লীলতা পূর্ণ হয়।

সুতরাং প্রমাণিত হল যে, সেমা বা সঙ্গীত শ্রবণ مباح لعينه **অর্থ্যাৎ:** স্বভাবগত বৈধ। যন্ত্রের সাথে সেমা হারাম হওয়ার পক্ষে পবিত্র কুরান, হাদীস, এজমা ও কেয়াসের মধ্যে কোন প্রমাণ বিদ্যমান নেই। (নাইলুল আউতার)। হ্যাঁ যদি শরীয়ত বিরোধী কোন কথা, অশ্লীলতা, যদি এর মধ্যে পাওয়া যায় তখন হারাম বা অবৈধ হবে। তাহলে বুঝা গেল সেমা বা যন্ত্রের সহযোগে সঙ্গীত শ্রবণ مباح لعينه **অর্থাৎ:** স্বভাবগত বৈধ আর حرام لغيره **অর্থাৎ:** অবৈধতার সংমিশ্রণে হারাম বা অবৈধ।

## সেমা সম্পর্কে শরীয়তের ইমামদের মন্তব্য:

التذكرة (আত তাযকেরা) গ্রন্থের প্রণেতা বর্ণনা করেন, হজরত আবু হানিফা নুমান বিন ছাবেত কুফী ও আবু আব্দিল্লাহ সুফিয়ান ইবনে সাঈদ আসসাউরী থেকে সঙ্গীত শ্রবণ সম্পর্কে জিজ্ঞেস করা হলে তাঁরা বলেন, সঙ্গীত শ্রবণ করা গুনাহ নয়তো, মন্দ ছগিরা গুনাহর কাজও নয়। ফিক্‌হ শাস্ত্রের প্রসিদ্ধ গ্রন্থ الايضاح (আল ইযাহ) এর মধ্যে বর্ণিত আছে হজরত ইমাম আজম আবু হানিফা (রঃ) থেকে ইবনে কুতাইবা ও অন্যান্যরা বর্ণনা করেন, ইমাম আবু হানিফা (রঃ) একজন প্রতিবেশি যার নাম আমর তিনি প্রত্যেক রাত্রে সঙ্গীত পরিবেশন করতেন আর ইমাম আবু হানিফার তা মনোযোগের সাথে শুনতেন। كشف القناع عن اباحة السماع গ্রন্থে বর্ণিত আছে, হজরত আবু ইফসুফ (রঃ) বাদশাহ হারুনুর রশীদের সভায় উপস্থিত হতেন, যে সভায় সঙ্গীত ও গান পরিবেশন হত। ইমাম আবু ইফসুফ (রঃ) মনোযোগ সহকারে শ্রবণ করতেন আর ক্রন্দন করতেন। সঙ্গীত শ্রবণ সম্পর্কে কেউ ইমাম আবু ইউসুফ (রঃ) এর কাছে প্রশ্ন করলে তিনি ইমাম আবু হানিফা (রঃ) এর প্রতিবেশির সঙ্গীত শ্রবণের ঘটনা তুলে ধরতেন।

## বাদ্যযন্ত্র সহযোগে সেমা বা সঙ্গীত শ্রবণের সিদ্ধতার উপর ফতোয়া গ্রন্থ সমূহের ভাষ্য:

১. রদ্দুল মোহতার তথা ফতোয়া শামী পুস্তকের ৫ম খন্ড ৩৪৩ পৃষ্ঠায় সেমার সিদ্ধতা সর্ম্পকে লিখিত আছে, যে সমস্ত যন্ত্র যোগে হজরত সুফী মাহাত্মাগণ গান শ্রবণ করেছেন, সে সমুদয় যন্ত্রের প্রতি لهو لعب বা খেল তামাশার যে আদেশ নির্দিষ্ট আছে তাহা এস্থলে প্রজোয্য হবে না। যেমন আল্লামা শামী ফরমাইয়াছেন:

وهذا يفيدان الة اللهو ليست محرمت لعينها بل لقصد اللهو منها اما من سا معها او من المشتغل بها وبه تشعر الاضافة الاترى ان ضرب تلك الالة بعينها حل تارة وحرم اخرى باختلاف النية والامور بمقاصدها وفيه دليل ساداتنا الصوفيه الذين يقصدون بسما عها الخ-

**অর্থ্যাৎ:** নাককারা বাজনা সম্পর্কে যা লিখিত আছে তা দ্বারা বুঝা যায় যে নিঃসন্দেহে কোন বাদ্যযন্ত্র আপন অস্তিত্বে হারাম নয় কেবল যখন উহা খেল তামাশার জন্য বাজনো হয় তখনই মাত্র উহা হারাম হবে। খেলা তামাশার উদ্দেশ্য শ্রোতা বা বাদকের উদ্দেশ্য দ্বারা নির্দিষ্ট করতে হবে। যদি শ্রোতা ও বাদকের উদ্দেশ্য আমোদ, খেলা ও তামশার হয় তবে হারাম হবে নতুবা হারাম হবেনা। সুতরাং প্রত্যেক যন্ত্র নিজে বিলাস যন্ত্র নয়। (এই জন্য যন্ত্রের সাথে বিলাস যোগ করা হয়েছে) তোমরা কি দেখ নাই? এযন্ত্র গুলোর বাজনা ভিন্ন ভিন্ন উদ্দেশ্যের (কখনো হালাল কখনো হারাম) হয়ে থাকে। অতএব কার্য্য সমূহের প্রতি আদেশ উদ্দেশ্য অনুযায়ী হয়ে থাকে। ইহা দ্বারা আমাদের সুফীগণের গান বাজনা সিদ্ধ বলে প্রমাণ পাওয়া যাচ্ছে। সুতরাং সমালোচকগণের উচিত যে মাহাত্মাগণের কার্য্যের উপর হঠাৎ করে কোনরূপ মত গ্রহণ না করেন যা দ্বারা আল্লাহতাআলার প্রতি বিরুদ্ধবাদিতা ও অবিশ্বাসের দায়ে পড়তে হয় এবং উক্ত মাহাত্মাগণের অনুগ্রহ হতে বঞ্চিত হতে হয়। উক্ত পুণ্যবান মাহাত্মাবৃন্দের আশীর্বাদ ও তাওয়াজ্জোদ্বারা আল্লাহতা'লা আমাদের প্রতি করুণা বর্ষণ করেন। আল্লাহতা'লা সেই পুণ্যাত্মাদের মঙ্গলময় আর্শীবাদ ও পুণ্যদান সমূহ যেন বার বার আমাদের প্রতি প্রদান করে থাকেন।

২. প্রসিদ্ধ ফতোয়া গ্রন্থ بدائع الصنائع কিতাবে রয়েছে-

السماع فى اوقات السرور تاكيداً للسرور وتهيجا له مباح ان كان ذالك السرور مباحا كالغناء فى ايام العيد وفى العرس وفى وقت قدوم الغا ئب ووقت الوليمة والعقيقة وعند ولادة الولد وعندالختان و عندحفظ القران -

**অর্থাৎ:** আনন্দের সময় আনন্দকে গতিশীল করার জন্য সঙ্গীত শ্রবণ মুবাহ বা বৈধ। যদি আনন্দটি বৈধ বিষয়কে কেন্দ্র করে হয় যেমন: ঈদ, বিবাহ, অতিথি আগমনের সময়, ওয়লিমা, আকিকা, সন্তান প্রসব, খতনা ও কোরআন শরীফ হেফজের সময় হয়ে থাকে।

৩. প্রসিদ্ধ ফতোয়া গ্রন্থ البحر الرائق কিতাবে রয়েছে-

ان الامام السرخسى جوزه فى العرس وعند قدوم الغائب وعند حصول رقة قلوب عبادالله المرضية-

**অর্থাৎ:** ইমাম সরাখসী (রঃ) সঙ্গীত শ্রবণকে বিবাহ, অতিথি আগমনের সময় ও আল্লাহর নৈকট্যপ্রাপ্ত বান্দাদের আত্মার কোমলতা ও প্রশান্তি অর্জনের সময় বৈধ হিসাবে ফতোয়া প্রধান করেছেন।

## সেমা সম্পর্কে মহাত্মা সুফীগণ ও মাশায়েখগণের অভিমত:

সুফিয়ানেকেরামের মধ্যে তাপসকুল শিরোমনি, মাহবুবে ছোবহানী গৌছে ছমদানী পীরানেপীর দস্তগীর হজরত শেখ আব্দুল কাদের জিলানী (রঃ), হজরত সৈয়দুনা জুনাইদ বাগদাদী (রঃ), হজরত মমশাদ উলু দাইনুরী (রঃ), হজরত ইসহাক ইব্রাহীম আল খাওয়াছ (রঃ), হজরত জুন্নুন মিশরী (রঃ), শেখুল কবীর আরেফ বিল্লাহ আবিল হাছান বিন ছালেম (রঃ), শেখুল কবীর আবুতালেব মক্কী (রঃ), শেখ রসলান (রঃ), শেখ ইব্রাহীম আল আজব (রঃ), সোলতানুল হিন্দ মাহবুবে ছোবহানী হজরত খাজা মুঈনুদ্দীন চিশতী (রঃ), খাজা কুতুবুদ্দীন বখতিয়ার কাকী (রঃ), সোলতানুল মাশায়েখ খাজা নেজামুদ্দীন মাহবুবে এলাহী (রঃ), শেখুল কবীর আহমদ আবদুল হক রদৌলভী (রঃ), শেখ আব্দুল কুদ্দুস গঙ্গুহী

(রঃ), শেখ জালাল উদ্দীন তানিসর (রাঃ), খাজা ফরিদুদ্দীন গনজে শকর (রঃ), মাহবুবে ছোবহানী গৌছে ছমদানী হজরত শাহ জাহাঁগীর শেখুল আরেফীন শাহ সৈয়দ মৌলানা মোখলেছুর রহমান (রঃ), মাহবুবে ছোবহানী কুত্‌বে রব্বানী হজরত শাহ জাহাঁগীর ফখরুল আরেফীন শাহ সৈয়দ মৌলানা মোহাম্মদ আব্দুল হাই (রঃ), মাহবুবে ছোবহানী সোলতানুল মাশায়েখ শাহ জাহাঁগীর হজরত শমছুল আরেফীন সৈয়দ মৌলানা মোহাম্মদ মখছুছুর রহমান (রঃ), মাহবুবে ছোবহানী গৌছে দাওরান মুজাদ্দেদে জমান শাহ জাহাঁগীর তাজুল আরেফীন হজরত সৈয়দ মৌলানা মোহাম্মদ আরেফুল হাই (রঃ), আপন আপন যুগে ইলমে জাহের ও ইলমে বাতেনের সর্বশ্রেষ্ঠ অধিকারী হওয়া সত্ত্বেও সেমা তথা আধ্যাত্মিক সঙ্গীত শ্রবণ করতেন এবং সেমার মাধ্যমে রূহানী উন্নতি লাভ করে আল্লাহ তা'আলার নৈকট্য প্রাপ্ত হয়েছেন। হুজ্জাতুল ইসলাম ইমাম গাজ্জালী (রঃ) 'এহয়াউল উলুমিদ্দীন' গ্রন্থে উল্লেখ করেছেন, হজরত আবুল খাইর আসকালানী (রঃ) যিনি স্বীয় যুগের আল্লাহর অলী ছিলেন তিনি সঙ্গীত শ্রবণ করতেন এবং শ্রবণের সময় উচ্ছ্বাস প্রকাশ করতেন। সেমা বিরোধীদের মত খন্ডনার্থে একটি কিতাব ও রচনা করেছেন। শেখুশ শুয়ুখ হজরত শেখ শেহাবুদ্দীন সহরওয়ার্দী (রঃ) তাঁর রচিত অনবদ্য গ্রন্থ 'আওয়ারেফুল মায়ারেফ' এ বলেন-

السماع يستجلب الرحمة من الله الكريم

**অর্থ্যাৎ:** সেমা করুণাময় আল্লাহর কাছ থেকে রহমত টেনে আনে।

উল্লেখ্য যে, মাহবুবে ছোবহানী, গৌছে ছমদানী, গৌছে মশরেক শাহ জাহাঁগীর হজরত ফখরুল আরেফীন সৈয়দ মৌলানা মোহাম্মদ আব্দুল হাই (কঃ) সেমা বা ঐশ্বরিক সঙ্গীত শ্রবণের সিদ্ধতার উপর *"তাহকীকুল আযাবীর ফী সেমায়ীল মাযামীর"* নামক আরবী ভাষায় এক অনবদ্য কিতাব রচনা করেন যা সর্বকালের জন্য সেমার সিদ্ধতার উপর এক চূড়ান্ত ফয়সালাকারী গ্রন্থ। আমি উক্ত মহা গ্রন্থের অনুসরণে আমার এ সংক্ষিপ্ত প্রবন্ধটি প্রস্তুত করেছি। এতদ্ব্যতীত পরম পূজনীয় পীর মুর্শিদ তাপসকুল শিরোমনিম গৌছে জমান, কুতবে দাওরান শাহ জাহাঁগীর হজরত তাজুল আরেফীন (কঃ) এর বড় ছাহেবজাদা ক্ষণজন্মা মহাপুরুষ, যুগশ্রেষ্ঠ জ্ঞাপ তাপস, অলিকূলের অলংকার বর্ষিয়ান আলেমে দ্বীন মুফতি, মুহাদ্দিস, মুফাস্‌সির মৌলানা সৈয়দ মোহাম্মদ মকছুদুর রহমান উক্ত **"তাহকীকুল আযাবীর ফী সেমায়ীল মাযামীর"** গ্রন্থের আরবী ভাষায় এক অনন্য ব্যাখ্যা গ্রন্থ **"তাদকীকুল আছাতীর ফি শরহে তাহকীকুল আযাবীর ফী সেমায়ীল মাযামীর"** রচনা করেছেন।

মূল কথা হল 'সেমা' বা বাদ্যযন্ত্রের সহযোগে সঙ্গীত শ্রবণ ফকীহগণের মতে এখতেলাফী মাসআলা। এ বিষয়ে ফকিহ সম্প্রদায় দুদলে বিভক্ত। একদল সঙ্গীত শ্রবণকে সম্পূর্ণরূপে সর্বাবস্থায় হারাম মনে করেন। দ্বিতীয় দল বলেন, যদি হারাম কার্য তদসঙ্গে মিশ্রিত না থাকে তবে 'সেমা' বা বাদ্য যন্ত্রের সাথে সঙ্গীত শ্রবণ মুবাহ (পাপ পুণ্য শূন্য)। সঙ্গীত শ্রবণ যে কত্‌য়ী অকাট্যপে হারাম কোরান ও হাদীস শরীফে কোন প্রমাণ নাই। তাসাউফের মহাত্মা পীরানে পীরগণ, তাসাউফ বিশ্বাসী ফকিহগণ সেমা বা সঙ্গীত শ্রবণকে শুধু (মোবাহ) বা জায়েজ মনে করেন না বরং রূহানী তরক্কী তথা আধ্যাত্মিক উন্নতির জন্য একটি বিরাট ওয়াছিলা বা মাধ্যম মনে করেন। আল্লাহ পাক আমাদেরকে তাঁর প্রিয় বান্দা আউলিয়া-কেরামের সুপথ অনুসরণের মাধ্যমে উভয় জগতে সৌভাগ্যশালী করুন। আমিন! বেহুরমতে সৈয়দুল মোরছালীন।

# সারা বিশ্বে একইদিনে ইসলামিক সকল আনুষ্ঠানিকতাঃ ঈদ ও রমজান

মৌলানা মোহাম্মদ সিরাজুল ইসলাম

বাংলাদেশে অধিকাংশ মুসলমান সুন্নি মতাদর্শে বিশ্বাসী, হানাফী মাযহাবের অনুসারী ও সত্য প্রতিষ্ঠায় আপোষহীন সংগ্রামী। কেউ তাওহীদ-রেসালতের শানে বেয়াদবী ও ইসলাম ধর্মের ভাবমূর্তিতে কিঞ্চিৎ পরিমাণ আঘাত করলে তার বিরুদ্ধে এ দেশের সচেতন ওলামায়ে কেরাম ও সুন্নি মুসলিম জনতা যথোপযুক্ত জবাব ও নিরলস সংগ্রাম চালিয়ে গেছে। কর্তব্যও তাই- যেমন রাসুল মকবুল (দঃ) এরশাদ করেছেন- 'তোমাদের মধ্যে যে কেউ মন্দ কাজ হতে দেখবে সে অবশ্যই তা পরিবর্তন করে ভালোটা প্রতিষ্ঠা করবে তার হাত দিয়ে (অর্থাৎ শক্তি প্রয়োগ করে) তা সম্ভব না হলে মুখ দিয়ে আর তাও সম্ভব না হলে তার মন দিয়ে (অর্থাৎ মনে মনে ঘৃণা করবে) আর শেষোক্তটা হল দুর্বল ঈমান।

রমজান মাসে রোযা পালন করা ইসলামের পাঁচ রোকনের অন্যতম একটি রোকন। তাছাড়া ঈদ, কোরবানী, হজ্ব, ঈদে মিলাদুন্নবী (দঃ), শবেবরাত ও শবে কদর ইত্যাদি ইসলামী অনুষ্ঠানাদি উদ্‌যাপন করা চাঁদের সাথে সম্পর্কিত বিধায় একজন মাযহাব অনুসারীকে এ বিষয়ে স্বীয় ইমামের সিদ্ধান্ত জানা থাকা উচিত। প্রথম উদিত চন্দ্রকে অনুসরণ করে একই দিনে সারা বিশ্বে রোযা, ঈদ ও ইসলামী অনুষ্ঠানাদি পালন করাই হল ইমামে আজম তথা হানাফী মাযহাবর চুড়ান্ত সিদ্ধান্ত। মুহাক্কেক আলেমগণ এ বিষয়ে ভাল ভাবে অবগত থাকলেও তাঁরা তাদের জবান দিয়ে এ সত্য বিষয়টি প্রকাশ করতে সম্পূর্ণ উদাসীন। অথচ রাসূল মকবুল (দঃ) এরশাদ করেছেন -'সত্য বলা থেকে যে নিরব থাকে সে হল বোবা শয়তান'।

আর একদল আলেম ফতোয়া গ্রন্থ থেকে সঠিক সিদ্ধান্ত খোঁজে বের করার যোগ্যতা না থাকার কারণে হানাফী মাযহাবের বিপরীত ভুল সিদ্ধান্তকে সঠিক মনে করে জোরগলায় বলে যে, আমরা অন্য দেশের চাঁদ দেখা দিয়ে রোযা ও ঈদ পালন করব না। আমরা বাংলাদেশের অধিবাসী বাংলাদেশের আকাশে চাঁদ দেখা দিয়ে রোযা রাখব ও ঈদ করব। তাদের সাথে কণ্ঠ মিলায় সাধারণ জনগণ। যার ফলে এদেশের ৯৯% মুসলমান হানাফী মাযহাব অনুসারী হওয়া সত্ত্বেও রোযা ও ঈদ পালনে দু'দলে বিভক্ত হয়ে এক হাস্যকর পরিবেশ সৃষ্টি করে। কেউ প্রথম উদিত চন্দ্রকে অনুসরণ করে বাংলাদেশের চাঁদ দেখা কমিটির ঘোষণার ২/১ দিন আগে রোযা রাখে ও ঈদ করে এবং অবশিষ্টরা বাংলাদেশের চাঁদ দেখা কমিটির ঘোষণা মতে ২/১ দিন পরে রোযা রাখে ও ঈদ করে। এমনকি আরব বিশ্বের ৩ দিন পরে রোযা ও ঈদ পালন হওয়ার বিরল দৃষ্টান্তও রয়েছে। যেমনঃ ১৯৮৬ সালে আমাদের দেশে ঈদ-উল-ফিতর মক্কা শরীফে উদযাপিত হওয়ার ৩ দিন পরে উদযাপিত হল।

বিগত প্রায় দু'শত বছর ধরে মির্জাখীল দরবার শরীফের মহাত্মা পীরান-পীরগণ তথা মাহবুবে ছোবাহানী গৌছে ছমদানী শাহ্ জাহাঁগীর হজরত শেখুল আরেফীন (কঃ), মাহবুবে ছোবহানী গৌছে মাশরীক শাহ্ জাহাঁগীর হজরত ফখরুল আরেফীন (কঃ), মাহবুবে ছোবহানী গৌছে ছমদানী সোলতানুল মাশায়েখ শাহ জাহাঁগীর হজরত শমছুল আরেফীন (কঃ), তাপসকুল শিরোমনি গৌছে জমান কুতবে দাওরান, মুজাদ্দেদে দ্বীন ও মিল্লাত শাহ জাহাঁগীর হজরত তাজুল আরেফীন (কঃ) ও হক্কানী আলেমগণ হানাফী মাযহাব অনুসারে প্রথম চন্দ্র উদয়ের ভিত্তিতে সারা বিশ্বে একই চন্দ্র ক্যালেন্ডার অনুসরণ করছেন এবং এর ভিত্তিতে ফরজ রোযা, ওয়াজিব ঈদ ও তাকবীরে তাশরীক সঠিক ভাবে পালনের জন্য জনগণকে সচেতন করে আসছেন। বিশেষ করে দ্রুত সংবাদ আদান প্রদানের মাধ্যমসমূহ আবিষ্কৃত হওয়ার পর মূল মাসআলা বা ফতোয়া অনুসারে আমল করতে আর কোন সমস্যা না থাকায় সচেতন জনগণ এখন জাতীয় চাঁদ দেখা কমিটির সিদ্ধান্তের উপর নির্ভর করছে না। কারণ এই জাতীয় কমিটি আবার ও,আই,সি এর সিদ্ধান্ত মানছেন না। যদিও এর ওপর সারা বিশ্বের আলেমগণ জেদ্দা ভিত্তিক সম্মেলন ১৯৯৯ সালে ইজমা করেছেন। বাংলাদেশের প্রতিনিধিও একই দিনে ঈদের পক্ষে রায় দিয়ে এসেছেন।

আল-হেলাল বা নতুন চাঁদ দেখার মাধ্যমেই প্রতীয়মান হয় যে, পৃথিবীতে রমজান এসে গেছে। বিশ্বময় এ মেহমানের আগমনের সাড়া পড়ে যায়। কারণ এ নতুন চাঁদটি যে বিশ্বের সবার জন্য আল্লাহতায়ালার কালামে রয়েছে- "হে নবী! আপনাকে নতুন চাঁদ সম্পর্কে জিজ্ঞেস করছে। আপনি বলে দিন, এটা সকল মানবমন্ডলীর জন্য চিরস্থায়ী ক্যালেন্ডার ও হজ্বের সময় নির্ধারক।" হাদীস শরীফে এ সম্পর্কে রেওয়ায়েত এসেছে যেমন- নতুন চাঁদ দেখে সওম আরম্ভ কর আর তা দেখেই ঈদ কর। যদি আকাশ আচ্ছন্ন থাকে তাহলে ৩০ দিন পুরা কর। অন্য বর্ণনায় রয়েছে - সময়কে নির্ধারণ কর। (বুখারী ও মুসলিম রঃ) এ হাদীসে যেহেতু রাসুল (দঃ) তাঁর উম্মতকে ব্যাপকভাবে সম্বোধন করেছেন কাজেই চাঁদের উদয়ের স্থান কোন দেশ বা জাতি নয়, নির্বিশেষে এ নির্দেশ সবার উপর আরোপিত হয়েছে। এজন্য এ হাদীসটিকেই মাযহাবের ইমামগণ সারা দুনিয়ায় এক হুকমের সুদৃঢ় ভিত্তি হিসেবে উপস্থাপন করেছেন। ইমাম আবু হানিফা (রঃ), ইমাম মালেক (রাঃ), ইমাম আহমদ (রাঃ), ও প্রখ্যাত আলেমগণ এ হাদীসের সম্বোধন ব্যাপক ও বিশ্বজনীন হওয়ার যুক্তিতেই সিদ্ধান্ত দিয়েছেন যে, যদি পৃথিবীর এক প্রান্তে চাঁদ দেখা যায় তাহলে অন্য প্রান্তে সে খবর নির্ভরযোগ্য প্রমাণিত হলে তাদের উপরও একই দিনে রোযা শুরুর ও ঈদ করা ফরজ। কারণ চাঁদের উদয় স্থানের বিভিন্নতার কোন গুরুত্ব নেই এবং সর্বপ্রথম উদিত চাঁদকেই সারা বিশ্বের সকলের অনুসরণ করতে হবে। এ বক্তব্যের প্রমাণের জন্য সিয়াম অধ্যায়-ফতাওয়া শামী, আলমগীরি, মারাকিউল ফালাহ, বাহরুর রায়েক, কাজীখাঁন, ফাতহুল কাদীর, বাজাজিয়াহ, আল ইখতিয়ার, আল ফিকহুল-ইসলামী। মালেকী মাযহাবের আল-মুনতাকা, শরহে জুরকানী, আশ সরহুছ ছগীর, ফাতহুর রাহীম, হাম্বলী মাযহাবের - মুগনী, রওদুন নাদী, জাদুল মুসতাকান, আস-আলসাবীল ফি মারেফতিদ্ দালীল, আল-কাফী আল-মুহার্রের ইত্যাদি কিতাবসমূহ দ্রষ্টব্য।

ইমামে আজম হজরত আবু হানীফা (রঃ) এর 'জাহেরে রেওয়ায়েত' অনুযায়ী চাঁদের উদয়স্থানের মাসের হিসাব সম্বন্ধে একই ধরনের ফয়ছালা দেয়া হয়েছে। বিশ্ববিখ্যাত ফতোয়ার কিতাব ফতোয়ায়ে আলমগীরির ১ম খন্ড ১৫৮ পৃষ্ঠাতে বলা হয়েছে, 'জাহেরে রেওয়ায়েত' অনুযায়ী চাঁদ উদয়ের স্থানের বিভিন্নতা গ্রহণযোগ্য নয়। পাশ্চাত্যবাসীদের দেখার দ্বারা প্রাচ্যের উপর রোযা রাখা ওয়াজিব হবে- চাই সে দেশ কাছে হোক বা দূরে। আর যে চাঁদ দেখেনি সে শরীয়তের দৃষ্টিতে তারই মত আমল করবে যে চাঁদ দেখেছে। চাঁদ উদয়ের কাল ও স্থান ভিন্ন হোক তাতে পার্থক্য নেই- মুগনী, পৃষ্ঠা-৭৯ উমদাতুল ফিকহ পৃষ্ঠা ৪৯, বিশ্বের প্রধান ফতোয়া গ্রন্থেও চন্দ্র মাসের হিসেব সম্বন্ধে এ ধরণের ফায়সালা দেয়া হয়েছে। বিশ্ববিখ্যাত ফতাওয়া আলমগীরিতে আছে ১ম খন্ড, ১৫৮ পৃষ্ঠা উদয়স্থলের ভিন্নতা গ্রহণযোগ্য নয়। চাঁদ দেখার তাৎপর্য সম্পর্কে আল্লামা বদর উদ্দিন আইনী (রহঃ) তাঁর 'উমদাতুল ক্বারী' গ্রন্থে লিখেছেন, "চাঁদ দেখার ক্ষেত্রে প্রত্যক্ষ দর্শন শর্ত নয়। রাসুল (সাঃ) এর বাণী 'চাঁদ দেখে রোযা রাখ ' হাদীসটির কয়েকজনের দেখাই যথেষ্ট। (আইনি, খন্ড ১০ পৃষ্ঠা-২৭২ ও ২৮১) কিন্তু অত্যন্ত পরিতাপের বিষয় যে, আমাদের দেশে স্থানীয় চাঁদ দেখার উপর নির্ভরের যুক্তি দেখিয়ে বলে- চাঁদ দেখে রোযা রাখ, চাঁদ দেখে ছাড়ো। প্রশ্ন হচ্ছে যে, কারা দেখবে, কি বিশ্বের সকল রোযাদারকেই চাঁদ দেখতে হবে ? না, কিছু লোক দেখলেই চলবে। সে কিছু কতজন কমপক্ষে ? আবার তারা, কি প্রত্যেকে দেশের হতে হবে, না কি কোন একদেশের হলেই চলবে। ইত্যকার প্রশ্নাদির জওয়াব উপরোক্ত হাদীসেই রয়েছে - সম্বোধন যেহেতু আ'ম (ব্যাপক ) কাজেই যে কোন কেউ দেখলে হবে। রমজান শুরুর বেলায় মেঘলা আকাশে চাঁদ দেখা গেছে বলে একজন সাক্ষ্য দিলেই তা গ্রহনীয়তা অবশ্যই সমাপ্তির বেলায় কমপক্ষে দু'জন স্বাক্ষী লাগবে। আর আকাশ পরিষ্কার থাকলে কয়েকজন স্বাক্ষীর দরকার হবে। তবে নির্দিষ্ট কোন দেশের লোক হওয়া শর্ত নয়। প্রথম দেখাই বড় কথা। আমরা হানাফী মাযহাবের হয়েও এতকাল যাবৎ শাফেয়ী মাযহাবের অনুকরণকে স্থানীয় দেখার উপর ঈদ ও রোযা করে আসছিলাম ওজরের কারণে। কিন্তু দ্রুত যোগাযোগ মাধ্যম আবিস্কৃত ও সহজলভ্য হওয়ার কারণে বহু পূর্বেই সেই ওজর দূর হয়ে গিয়েছিল। কিন্তু তবুও আমরা অবচেতনভাবে আগের মত করে যাচ্ছি। অনেক আলেম তো রেডিও টিভিকে যাদুর বক্স বলেই দায়িত্ব সেরে ফেলছেন। অনেকের ধারণা, নতুন করে করতে গেলে ফেতনা বাড়বে। প্রশ্ন হচ্ছে, ফরজ সিয়াম ও ওয়াজিব ঈদ সঠিকভাবে করার পদক্ষেপকে ফেতনা বল্লেন, তাহলে ফেতনা জিনিসটা কি তা জানতে ইচ্ছে হয়। সরকারীভাবে উদ্যেগ নিলে তো আর এ ধরনের মতানৈক্যের প্রশ্ন উঠতো না।

ঢাকায় ইসলামী পররাষ্ট্র মন্ত্রীদের বৈঠকে ওআইসি সিদ্ধান্ত নিয়েছিল যে অভিন্ন তারিখে গোটা মুসলিম বিশ্বে ইবাদত অনুষ্ঠানগুলো করা হবে। ইস্তাম্বুল ভিত্তিক চাঁদ দেখা কমিটি -যা ওআইসি-এর একটি শাখা-এতে প্রতি বছর বাংলাদেশ থেকেও প্রতিনিধি পাঠানো হয়। তারা এসে রিপোর্ট দেন যে, সারা বিশ্বের আলেমদের মতৈক্য প্রতিষ্ঠা হয়েছে যে, একই দিনে পুরো বিশ্বে রোজা আরম্ভ ও ঈদ করাই শরীয়তের বিধান এবং আধুনিক বেতার যোগে পালন করা সম্ভব। কিন্তু অন্যান্য বিষয়ের মত ইসলামের এ রুকনটিও কাগুজে সিদ্ধান্তই রয়ে গেল। সত্যি কথা বলতে কি এটা এখন আমাদের জাতীয় ও আর্ন্তজাতিক সমস্যা। হানাফী মাযহাবের যে সিদ্ধান্ত রয়েছে তা গ্রহণ করে বৃহত্তম মুসলিম বিশ্বের সাথে প্রথম চাঁদ দর্শনকে ভিত্তি করে একই দিন রোজা শুরু করে একই দিন ঈদ পালন করলে একদিকে যেমন কিতাব অনুযায়ী আমল হবে অন্যদিকে এক উম্মাহ্ চেতনা আরো জোরদার হবে।

বর্তমানে আমরা যেভাবে রোযা ও ঈদ পালন করছি এটা শাফেয়ী মাযহাবের অনুসরণ হচ্ছে। এমনকি শাফেয়ী মাযহাবে যে ৪৮০ মাইলকে একটি চাঁদ - দর্শনের আওতা বলে রায় দিয়েছেন সে হিসেবেও ভারতের আসাম-মেঘালয় ও ত্রিপুরা রাজ্যের সাথে আমাদের ঈদ করতে হয়। কারণ সেখানে আমাদের এক দিন আগে ঈদ হয়। অভিন্ন পাকিস্থান আমলে লাহোর- পিন্ডিতে চাঁদ দেখলে পূর্ব পাকিস্থানেও ঈদ করা হতো । দূরত্বের দিক থেকে একই সমান থাকা সত্ত্বেও এখন তারা আমাদের ২/১ দিন আগে ঈদ করে যাচ্ছে। সন্দেহ নিরসনের জন্য বলতে হয় হানাফী মাযহাবসহ তিনটি মাযহাবের চূড়ান্ত সিদ্ধান্ত হলো দেশে সময়ের যে ব্যবধান তাতে ২৪ ঘন্টার একটি পুরো দিনের পার্থক্য হয় না। শুধু আদায়ের বেলায় (ফরজ হওয়ার বেলায় নয়) স্থানীয় সময়কে অনুসরণ করলেই সর্বোচ্চ ১০ ঘন্টার ভিতর পুরো বিশ্বে এবং ৯ ঘন্টার ভিতর মুসলিম বিশ্বে ঈদ করা যায়। তেমনি রোযাও রাখা যায়। একটি উদাহরণ দিলে বিষয়টি স্পষ্ট হয়ে যায়। মনে করি, একই দিনে জুমা ও ঈদ হলো। এখন আমরা সকাল ৮টায় ঈদের নামাজ পড়লাম, ১টার সময় জুমা আদায় করলাম। সৌদি আরব আমাদের তিন ঘন্টা পর ঈদ ও জুমার নামাজ আদায় করল।

আমরা টিভিতে দেখি আজ আরফাতে হজ্ব হচ্ছে, কিতাব মতে কালই তো ঈদ হবে। কিন্তু আসলে আমরা করি আরো ২/৩ দিন পর। আমরা যে আলাদা হিসেবে ১০ তারিখে ঈদ করব সে আলাদা হিসেবের স্বীকৃতিই তো হানাফী মাযহাবে নেই। কোন ওজরের কারণে শাফেয়ী মাযহাবের অনুশাসন অনুসরণ করছি আমরা? অনেকে নামাজের সাথে রোযাও তুলনা করেন। এটা ঠিক নয়। কারণ নামাজ ফরজ হয় এবং আদায় করা হয় সূর্যের উদয়াস্থ দিয়ে, রোযা কিন্তু ফরজ হয় চন্দ্র দিয়ে-সচেতন পাঠকগণ বুঝে নিবেন। সম্মানিত আলেম সমাজ, গবেষক, বুদ্ধিজীবি, ইসলামী চিন্তাবিদ, মুফতি ছাহেবান ও সর্বস্তরের ধর্মপ্রাণ লোকদের কাছে আমার সবিনয় আরজ, শরীয়তের এ ধরনের একটি অতীব গুরুত্বপুর্ণ রুকনের বেলায় মৌলিক, মনগড়া ও গতানুগতিক কথা দিয়ে তর্ক বিতর্ক না করে স্বীয় মাযহাবের প্রতি শ্রদ্ধা দেখিয়ে ফতোয়া গ্রন্থের উদ্ধৃতি তথা কিতাবের মতকে আমল করে ইহকালীন জীবনকে সুন্দর ও পরকালীন জীবনকে সার্থক ও সুশোভিত করবেন এই প্রত্যাশা রাখি।

পরিশেষে মহান রাব্বুল আলামীনের পবিত্র আলীশান দরবারে বিনীত ফরিয়াদ, আল্লাহপাক যেন আমাদের মধ্যে সত্যকে অকাতরে ও নির্বিঘ্নে গ্রহণ করার তৌফিক দিন এবং বাংলাদেশ সরকারের সরকারী ব্যবস্থাপনায়, সচেতন মুসলিম জনতা ও সর্বশ্রদ্ধেয় ওলমায়েকেরামের যৌথ উদ্যোগে হানাফী মাযহাবের সিদ্ধান্ত মতে প্রথম উদিত চন্দ্রের উপর নির্ভর করে এদেশে যথাযথভাবে ধর্মীয় মর্যাদার সাথে রোযা, ইসলামী ঐক্য-ভ্রাতৃত্বের প্রতীক ঈদ ও যাবতীয় ধর্মীয় উৎসবাদি পালনের একটি সুন্দর পরিবেশ সৃষ্টিকরার ব্যবস্থা করবেন।

# ছিরত-ই-ফখরুল আরেফীন (কঃ) শরীফের আলোকে তরিকতপন্থীদের জন্য সুশিক্ষাসমূহ

সিল্‌সিলাহ্‌-ই-আলীয়াহ্‌ জাহাঁগীরিয়ার প্রর্বতক শাহ্‌ জাহাঁগীর হজরত শেখুল আরেফীন (কঃ) এর সুযোগ্য ও সুনির্বাচিত পুত্র এবং মৌলানা রুমি (রঃ) ছাহেবের মছনবী শরীফে উল্লেখিত কুতবুল আকতাব শাহ্‌ জাহাঁগীর হজরত ফখরুল আরেফীন (কঃ) এর পবিত্র জীবন চরিত বিষয়ে হিন্দুস্থানের উত্তর প্রদেশের কানপুর নিবাসী জাহাঁগীরিয়াহ্‌ সিল্‌সিলার খলিফায়ে আজম হাকীম সৈয়দ সিকান্দার শাহ্‌ কর্তৃক লিখিত ছিরত-ই-ফখরুল আরেফীন শরীফ মুসলিম বিশ্বে পীরানে এজাম ও অলি আল্লাহগণের যত জীবন চরিত রচিত হয়েছে তন্মধ্যে অনন্য ও অতুলনীয়। পৃথিবীতে এর সদৃশ্য এটিই। সর্বকালের আল্লাহতা'লার প্রেম পিয়াসু, খোদা প্রেমিক বান্দাদের শরীয়ত ও ত্বরীকতের সুশিক্ষা অর্জনের জন্য এটিই একমাত্র অবলম্বন বটে। পীর বুজুর্গানে দ্বীনের জীবন চরিতের আলোকে অদ্যবধি রচিত ছিরত গ্রন্থের মধ্যে সর্বাধিক স্বয়ং সম্পূর্ণ ও শুদ্ধ পন্থার বলেও বিবেচিত। উক্ত গ্রন্থে স্বীয় পীর মুর্শিদের প্রতিচ্ছবি প্রস্ফুটনসহ মুরিদানগণ তথা তরিকত পন্থীদের জন্য যাবতীয় সুশিক্ষা সমূহ সহজ ও সুখপাঠ্য করে বিবৃত হয়েছে যা পীর মুর্শিদের জাতে ফানা বা লয় প্রাপ্ত ব্যক্তি ছাড়া অন্য কারো দ্বারা সম্ভব নয়। তন্মধ্যে কতিপয় সুশিক্ষার আলোকপাত করা হল-

**অতি উৎকৃষ্ট ইবাদত: নামাজ**

নামাজ উত্তম উপাসনা। যাকাত প্রদানের জন্য ধন সম্পদের অধিকারী হওয়ার শর্ত সংযুক্ত আছে, হজ্জ্ব সম্পাদনের জন্য এই প্রকার শর্ত বর্তমান যেমন রাস্তা বিঘ্নহীন হওয়া, রোজার জন্য স্বাস্থ্য এবং এক জায়গায় স্থায়ী থাকা প্রয়োজন, রুগ্ন এবং ভ্রমণাবস্থায় রোজা রাখা বা নারাখার অধিকার আছে, কেবল নামাজই একমাত্র এই প্রকার উপাসনা যে যার জন্য কোন ধরনের শর্ত সংযুক্ত নাই। এর্শাদ ফর্মালেন, নামাজ অত্যন্ত সুন্দর উপাসনা (এই ধরনের সমষ্টিগত, উত্তম, সুন্দর এবাদত আর অন্য কোন ধর্মে নাই। প্রত্যেক ধর্মাবলম্বী এই সুন্দর উপাসনার প্রতি আক্ষেপ করে থাকে যে এই প্রকার উপাসনা তাদের ধর্মে নাই। দিনে পাঁচবার আল্লাহতা'লার দরবারে উপস্থিত হয় এবং পঞ্জে-গানা নামাজ আদায় করে এবং খোদাতা'লার আদেশ প্রতিপালন করে তখন এই অবস্থায় এই বান্দার প্রতি খোদাতা'লা দয়াশীল না হওয়ার কোন কারণ বিদ্যমান থাকেনা। বিশ্বাস করে বলা যায় যে এই বান্দা বেহেস্তী (স্বর্গে গমন করার অধিকারী) এবং নিশ্চয় বেহেস্তে গমন করবে। ফর্মাইলেন, যখন আমি মসজিদে জমাতে নামাজ পড়ি তখন আমার মন অত্যন্ত আনন্দিত হয়ে থাকে। এর্শাদ ফর্মালেন, "স্মরণ রাখিও নামাজ আদায় করা ব্যতীত কেউ অলি হতে পারেনা, বেনামাজির কখনও বেলায়ত পদে উন্নীত হওয়া সম্ভব নয়।

**তরিকতের মূল:**

এর্শাদ ফর্মায়াছেন, "আমাদের তরিকতের মূল কি, তা কি জান?" পুনঃ নিজেই উত্তর করলেন, "১. ফানা ফিশ শেখ" অর্থাৎ পীরের মধ্যে লয় প্রাপ্ত হওয়া। ২. "ফানা ফির রছুল" অর্থাৎ রছুলের মধ্যে লয় প্রাপ্ত হওয়া। ৩. "ফানাফিল্লাহ্‌" অর্থাৎ আল্লাহর মধ্যে লয় প্রাপ্ত হওয়া। এই ত্রিবিধ সাধনাই তরিকতের মূল। এতদ্ভিন্ন যে সমুদয় জিকির ও সাধনা আছে তা এদের শাখা প্রশাখা মাত্র। "ফানা" (লয় প্রাপ্ত হওয়া) শিক্ষা এদের মধ্যেও বিদ্যমান আছে, কিন্তু তোমরা তা এখন বুঝতে পারবে না।

**আহলে বায়তের প্রতি ভালবাসা:**

আমাদের হজরত কেব্‌লা (কঃ) এর্শাদ ফর্মালেন, পবিত্র কুরআনুল কারীমে বর্ণিত আছে "বল হে মোহাম্মদ আমি তোমাদের নিকট হতে পবিত্র কুরআনের মজুরি চায়না, আমি আমার পরিবার পরিজনের প্রতি ভালবাসা চায়। অতএব, রসুলে মকবুল (দঃ) এর পরিবার-পরিজনবর্গের প্রতি ভালবাসা পোষণ করা শ্রেষ্ঠ ফরজ কার্য্যাবলীর মধ্যে গণ্য।

**পীরের প্রতি সম্মান:**

পীরের প্রতি সম্মান প্রদর্শনের নিয়ম সম্বন্ধে এশাদ ফর্মালেন, "মুরিদ স্বীয় পীরের সম্মুখে ওজুর সহিত থাকবে।" পীর যাহা কিছু এর্শাদ করে তা জ্ঞানের কর্ণে শুনে রাখবে। যদি পীর কোন তরল বস্তু যেমন জল, শরবৎ বা চা তবররুক স্বরূপ দান করেন তবে তা তৎক্ষণাৎ দাঁড়িয়ে তাঁর (কঃ) সম্মুখে পান করে নিবে। চারটি দ্রব্য আছে যা সম্মানের উদ্দেশ্যে দাঁড়িয়ে পান করা উচিত। ১. জমজমের জল ২.পথে স্থাপিত জল-ছত্রের জল ৩. ওজু করার পর যা অবশিষ্ট থেকে যায় সে জল ৪. পীর মুর্শিদের দেওয়া তরল বস্তু।

ভিন্ন তরিকার পীরগণের প্রতিও তাঁর শ্রদ্ধার চরম যত্ন ও চেষ্টা ছিল। এমনকি তিনি তাঁর শিষ্য ও সেবকগণকে পর্য্যন্ত উপদেশ দান করে গেছেন যে,"আমি পৃথিবীর সকল মহর্ষি (বুজুর্গ) গণের প্রতি সম্মান করেছি, তোমরা ও তদ্রূপ করিও। তাঁর এক মুরিদ বর্ণনা করেছেন, "আমি হিন্দুস্থান এবং ভিন্ন স্থানের প্রায় প্রত্যেক মহর্ষির খানকাহে (আশ্রমে) উপস্থিত হয়েছি। কিন্তু, এস্থানে যা দর্শন করেছি অন্য স্থানে কোথাও আমার জীবন-কালে তদ্রূপ দর্শন করি নাই।" একদা তাঁর মুখ হতে হঠাৎ নির্গত হয়ে পড়লে যে এই দরবার শরীফের বর্ণনাতীত ব্যাপার অন্য কোথাও দেখা যায় না। তা শ্রবণ করে হজরত কেবলা ফর্মালেন, "এরুপ কথা বলিও না"। বলিও যে এই স্থানে বুজুর্গগণের স্মরণ অধিক মাত্রায় হয়ে থাকে। যেমন, আহার্য্য দ্রব্যের প্রতি প্রত্যহ সর্বাগ্রে বুজুর্গগণের উদ্দেশ্যে ফাতেহা পড়া হয়। অতঃপর তা লোকগণকে বন্টন করে দেওয়া হয়। ফাতেহার উদ্দেশ্যে কি? বুজুর্গগণের উদ্দেশ্যে স্মরণই"।

**জমানার কুতুবের সম্মান:**

পীর মুর্শিদ যদি জমানার কুতুব হয়ে থাকেন তবে তাঁর সম্মুখে পুস্তক বের করে পড়ে শুনান পাপ। এর্শাদ ফর্মালেন, "জমানার কুতুবের সম্মুখে পুস্তক উপস্থিত করা কিংবা দলিল (প্রমাণ) ইত্যাদি দেখানো (তরিকতে) নিষেধ, যা হতে এটিই প্রকাশিত হয় যে তিনি কিছুই জানেন না।"

**সকলের সাথে দয়ালু এবং নম্র ব্যবহার:**

হজরত কেবলা (কঃ) বালক বালিকাগণের প্রতি অত্যন্ত সদয় ব্যবহার করতেন; বৃদ্ধগণের প্রতি সম্মান করতেন। দুর্বল ও বিপদাপন্ন লোকগণকে অধিক করুণা করতেন। কারও সাথে কথা বলার সময় অপর কোন ব্যক্তি মধ্য ভাগে কিছু বলে উঠলে তার কথাই শ্রবণ করতেন। কখনও এরূপ বলতেন না, "আমাকে অগ্রে যা বলছে তা সম্পূর্ণ করতে দাও।" মহল্লার ছেলেপিলেগণ খেলা করতে করতে তাঁর সম্মুখে এসে চলার পথে বিঘ্ন জম্মাত। তখন তিনি থেমে যেতেন। তাঁর (কঃ) নম্রতার বিশেষত্ব এই প্রকার ছিল যে তিনি নিজের মুরিদ ও সেবকগণকে প্রায় নিজের বলে বলতেন না। প্রায়ই, "আমার হজরতের পীর মোর্শেদের আস্তানার মুরিদ" এবং "আমার হজরত ওয়ালেদ (পিতা) (কঃ) ছাহেবের আস্তানার খলিফাগণ" বলেই সম্বোধন করতেন।

বিনয় বিষয়ে হজরত গৌছুচ্ছকলাইন ফর্মায়াছেন, "বিনয় গুণ দ্বারা আবেদের (অচ্চণাকারীর) স্থান উচ্চ এবং পদ উন্নত করে দেওয়া হয়, এবং সৃষ্টির মধ্যে ও খোদাতা'লার কাছে তাঁর সম্মান এবং উচ্চ পুর্ণ হয়ে থাকে এবং তিনি ইহকালের এবং পরকালের যে কাজের বাসনা করেন তা করতে সক্ষম হয়ে থাকেন। এই স্বভাবটি প্রত্যেক এবাদতের মূল (শিকড়) এবং পূর্ণতা। এটি হতে বান্দাগণ ঐ সাধু পুরুষের পদ প্রাপ্ত হয়, যারা সুখে দুঃখে উভয় অবস্থায়ই আল্লার প্রতি তুষ্ট থাকেন।

**বয়োজ্যেষ্ঠগণের সম্মান:**

তিনি তাঁর জ্যেষ্ঠ ভ্রাতাকে অত্যন্ত সম্মান করতেন এবং তাঁকে দেখা মাত্রই সোজা দাঁড়িয়ে যেতেন। এক দিন তাঁর জ্যেষ্ঠ ভ্রাতা কোন দিকে যাচ্ছিলেন, হঠাৎ তাঁর প্রতি হজরত কেবলার দৃষ্টি পতিত হল, যদি ও তিনি দূরবর্তী দিক দিয়া যাচ্ছিলেন এবং হজরত কেবলাকে দেখতে পান নাই, তথাপি হজরত কেবলা তাঁর সম্মানার্থে স্বস্থানে দাঁড়িয়ে রইলেন। যতক্ষণ তিনি দৃষ্টি-বহির্ভূত না হলেন ততক্ষণ পর্যন্ত হজরত কেবলা বসলেন না।

**আদব, সম্মান ও ভক্তি-ভালবাসা:**

তরিকত ও তছওফ সম্পূর্ণ একটি আদব এবং সম্মানের রাস্তা। যুগে যুগে ধর্ম্মের বুজুর্গগণ (আল্লাহতা'লা তাদের উপর সন্তুষ্ট থাকুন) আদব শিক্ষা সম্বন্ধে জোরে-শোরে বলেছেন। আদবকে প্রশংসিত এবং আদবহীনতাকে কলঙ্কিত করে দেখিয়েছেন। মৌলানা রুম (রঃ) ফর্মাতেছেন; "বেয়াদব আল্লাহতা'লার করুণা হইতে বঞ্চিত রয়েছে"। নবীর প্রতি যে উম্মতের এবং পীরের প্রতি যে মুরিদের ভক্তি এবং ভালবাসা বৃদ্ধি প্রাপ্ত হয় [সেই ভালবাসা এবং বৃদ্ধি প্রাপ্তির উন্নতি অনুসারে] খোদাতা'লার কাছে উক্ত মুরিদের পদোন্নতি হতে থাকে। এতদূর পর্য্যন্ত উন্নতি হয় যে সে খোদাতা'লার কাছে গৃহীত (মকবুল) এবং তাঁর দরগাহের একজন প্রিয় জন হয়ে যায়। 'ছিয়রুল আউলিয়া' পুস্তকে হজরত মাহবুবে এলাহি (রঃ)'র পবিত্র বাক্য নকল করা হয়েছে। হজরত সোলতানুল মশায়েখ আল্লার ভালবাসার পরিমাণের নিক্তি পীরের ভালবাসা বলে ফর্মায়াছেন। তাঁর পবিত্র শব্দগুলি: মুরিদের মহান ও মহীয়ান আল্লাহতা'লার প্রতি ভালবাসা স্বীয় পীরের প্রতি ভালবাসার পরিমাণানুসারে লাভ হয়ে থাকে। ছালেকের নিজের পীরের প্রতি যতদূর ভালবাসা আছে আল্লার প্রতিও ততদূর ভালবাসা জম্মে। ফর্মালেন, "তরিকতের শিক্ষা ভালবাসার সহিত সম্পর্ক রাখে। কোন মুরিদের প্রথমে ভালবাসা উৎপন্ন হয়ে পরে বিশ্বাস জম্মে। কারও প্রথমে বিশ্বাস উৎপন্ন হয়ে পরে ভালবাসা জম্মে। কারও বা ভালবাসা হতে বিশ্বাসের জন্ম হয়। কারও বা বিশ্বাস হতে ভালবাসার জন্ম হয়।

**শরিয়ত ও তরিকতের অনুসরণ: হজরত কেবলার সন্তুষ্টি”**

এর্শাদ হলো “দেখুন আপনাদের হতে যেন কখনও এরূপ কার্য্য সংগঠিত না হয় যা শরিয়ত ও তরিকতের বিরুদ্ধে। এরূপ হলে জ্ঞানী ও বুদ্ধিমান লোকগণ যারা তরিকতের সাথে সম্পর্ক রাখেন দেখলে চিন্তিত হয়ে পড়বেন, এবং আপনাদের অনুকরণ করা ত্যাগ করবেন। সুতরাং যেন আপনাদের গতিবিধি দ্বারা এরূপ কোন ফল উৎপন্ন না হয় যা বাহ্যিক ও আন্তরিক আলেমগণের মতের বিপরীত হয়। যদি তদ্রূপ হয় তবে আমি জিম্মাদার নই (প্রতিভু হতে পারবনা)। স্মরণ রাখবেন, যে কার্য্যে আল্লাহ এবং আল্লার রছুল (দঃ) সন্তুষ্ট আমিও তাতে সন্তুষ্ট এবং যে বাক্য ও কার্য্য আল্লাহ্ ও তাঁর রছুলের মতের বিপরীত তা আমারও মতের বিপরীত। যে কার্য্যে আল্লাহ্ ও আল্লার রছুল অসন্তুষ্ট আমিও তাতে অসন্তুষ্ট।

**মুরিদের শিক্ষা ও দীক্ষা**

এর্শাদ হল, “যখন কেহ মুরিদ হয়, তখন আমি তাকে শিক্ষা, দীক্ষা ও তওজ্জো দান করি; এবং বলে দিই যে (যাও গিয়ে দুনিয়াদারী কর) নামাজ পড়তে যত্নবান হবে। অল্প জিকির এবং তরিকতের কাজও করবে। কোন কোন মুরিদকে কোন কারণ বশতঃ শিক্ষা দিইনা, কেবল মাত্র “শজরা” পড়বার জন্য বলে দিয়ে থাকি। শিক্ষার্থী ছাত্র-গণকে তাদের অধ্যয়ন কালে তলকিন করিনা এবং তওজ্জো দিইনা। কারণ এই যে যদি বাসনা জাগ্রত হয়ে পড়ে, তবে হয়তো বাহ্যিক বিদ্যা শিক্ষার কার্য্যে অনিষ্ট ঘটতে পারে। আবশ্যক বশতঃ যদি কাউকেও শিক্ষা দিয়ে থাকি, যেন বাহ্যিক বিদ্যার্জন সমাপন হতে নিবৃত্ত করে থাকি, যেন বাহ্যিক বিদ্যার্জন সমাপন করার পর আভ্যন্তরীন জ্ঞান অর্জনে মনোনিবেশ করতে পারে। পীর মুরিদের অন্তরের আকর্ষণ ফকিরির দিকে হয়, যদি সেই মুরিদ বাহ্যিক বিদ্যা শিক্ষার্থী হয় তবে তার অন্তরের আকর্ষণ ভিন্নমুখী করে দেওয়া আবশ্যক, না হয় তার বিদ্যা শিক্ষা বাধা প্রাপ্ত হয়ে যাবে।

**আলস্য ও অসাবধানতা দাসত্বের চিহ্ন:**

“আমাদের হজরত (কঃ) এইরূপ প্রার্থনা করতেন যে, হে পালনকর্তা! এইরূপ ধনাঢ্যতা হতে রক্ষা করিও যা তোমার প্রতি অসাবধানতা উৎপন্ন করে, আর এইরূপ দরিদ্রতা হতে রক্ষা করিও যা তোমার স্মরণে আলস্যতা জন্মায়।’ অলসতা, দীর্ঘসূত্রিতা এবং অসাবধানতা হতে তিনি অত্যন্ত আত্মরক্ষা করে থাকতেন। ফর্মাতেন, আলস্য ঔদাস্য ভদ্রলোকের কার্য্য নয়, বরং ভৃত্যগণের কার্য্য। মান সম্ভ্রমের স্থায়ীত্ব পরিশ্রম ও চালাকি দ্বারা স্থায়ী থাকে । তিনি কখনও সাংসারিক কিংবা পারলৌকিক কর্ম হতে বিরত থাকতেন না। হয়তঃ সাংসারিক কার্য্যে লিপ্ত থাকতেন, নতুবা পারলৌকিক কার্য্যে মগ্ন থাকতেন। নিষ্কর্ম সময় ক্ষেপন করা অত্যন্ত নাপছন্দ করতেন এবং এটা হতে ভীত থাকতেন।

**নিজেকে নিজে অক্ষম এবং হীন বলিয়া মনে করা:**

এর্শাদ ফর্মালেন, নিজেকে নিজে সকল সময়ে হীন, তুচ্ছ, অক্ষম এবং নিরূপায় বলে মনে করতে থাকবে। কখনও এরকম ভাববেনা যে আমি একজন কামেল পীর অথবা অলি অথবা কুতুব অথবা গৌছের পদে স্থান পেয়েছি। যেই পর্য্যন্ত আল্লাহতা'লার দয়া না হয় নিজের পূর্ণতা, বিদ্যা-দক্ষতা দ্বারা কোন কাজ সাধন হয়না।”

**কুফর এবং পাপকে ঘৃণা করা কাফেরকে এবং পাপীকে নহে:**

ফর্মালেন, “এই পথ ভদ্রতা, বিনয় এবং নম্রতার পথ; এই সমুদয় গুণ ব্যতিরেকে কিছুই হতে পারেনা। স্মরণ রাখিও আমি “কুফর” (ধর্মদ্রোহিতার কার্য্য) কে মন্দ বিবেচনা করি, কাফের'কে ঘৃণ্য এবং তুচ্ছ জ্ঞান করিনা; আমি পাপ হতে বিমুখ. কিন্তু পাপীকে ঘৃণা এবং তাচ্ছিল্যের চোখে দেখিনা।”

তরিকতপন্থিদের কাছে তরিকতের সুশিক্ষাসমূহ অনুসরণের পাশাপাশি স্বীয় পীর মুর্শিদ তথা তরিকত সম্পর্কে অবগত হওয়ার জন্যে স্বীয় সিল্‌সিলার পীর মুর্শিদগণের জীবন চরিত ও তরিকত সংক্রান্ত পাঠে মনোনিবেশ করা উচিত।

[হাকীম সৈয়দ সিকান্দার শাহ্ (রহঃ) কর্তৃক লিখিত ছিরত-ই-ফখরুল আরেফীন (কঃ) শরীফ হতে সংকলিত]

# বিশ্ব পরিচালনায় আল্লাহর অলীদের ভূমিকা

ডঃ শব্বির আহমদ
সাবেক ডীন-কলা অনুষদ ও সাবেক চেয়ারম্যান, ইসলামের ইতিহাস ও সংস্কৃতি, চ.বি.

মহান আল্লাহতা'লা হজরত রছুলে মকবুল (দঃ)-কে এ ধরাধামে পাঠিয়েছেন সমগ্র বিশ্বের সকল মানবজাতির মুক্তি ও হেদায়তের লক্ষ্যে পবিত্র সওগাত ইসলাম ধর্ম প্রতিষ্ঠাকল্পে। সৈয়দুল মোরছালীন হজরত মোহাম্মদ মোস্তফা (সঃ) এ পৃথিবীতে অবতীর্ণ হয়েছিলেন সারা বিশ্বের রহমত বা আশীর্বাদরূপে। কুরআন ও সুন্নাহর সঠিক অনুশীলনের মাধ্যমে কিভাবে বিশ্বশান্তি প্রতিষ্ঠা করা যায়, জগৎ ও জীবনকে সুন্দর করা যায় এবং স্রষ্টাকে পাওয়া যায় তিনি বিশ্বের সকল মানবজাতিকে সে পথ দেখিয়ে গিয়েছেন। বিশ্বনবী (সঃ) এর তিরোধানের পর নবুয়্যতের সমাপ্তি ঘটে এবং বেলায়ত যুগের সূচনা হয়। দ্বীন ও দুনিয়া উভয় জাহানের কর্মকান্ডে খোলাফায়ে রাশেদীনের অনুসরণের জন্য তখনকার মুসলমানগণ চার খলিফার হাতে বায়াত গ্রহণ করেছিলেন। খোলাফায়ে রাশেদীনের পরবর্তী শাসনতান্ত্রিক ও রাজনৈতিক নেতৃত্ব এবং ধর্মীয় আচার অনুষ্ঠান ও আধ্যাত্মিক নেতৃত্ব আলাদা হয়ে যায়। রাষ্ট্রীয় কার্য্যাদির ব্যাপারে আনুগত্য প্রকাশের পদ্ধতি প্রচলিত হয়ে যায়। বলা বাহুল্য, এ ধর্মীয় ইমামগণই হচ্ছেন আল্লাহর অলীগণ। আধ্যাত্মিক ও ধর্মীয় কর্মকান্ডের নেতৃত্ব দানকারী অলীগণ হচ্ছেন আল্লাহ্ ও রাসূল (সঃ)'র সকল প্রকার রহস্যজ্ঞানের ধারক ও বাহক। আল্লাহর অলীদের দ্বারা কেয়ামত পর্যন্ত দুনিয়ার বুকে আধ্যাত্মিক জগতের নেতৃত্ব দিয়ে যাবার বিষয়টি কুরআন ও সুন্নাহর মাধ্যমে হজরত রছুল মকবুল (সঃ) প্রতিষ্ঠিত করে গেছেন। মহান আল্লাহ বলেন, "জেনে রাখ! আল্লাহর অলীদের কোন ভয় নেই এবং তাঁরা দুঃখিত হবেন না (যারা আল্লাহর অলী) তাঁরা আল্লাহর প্রতি পূর্ণ আস্থাশীল এবং খোদাভীরু। তাঁদের জন্য আছে সুসংবাদ পার্থিব জীবনে ও পরকালে, আল্লাহর বাণীর কোন পরিবর্তন নেই, উহা মহা সাফল্য।" মহান আল্লাহ্ আরও বলেন: " এবং যারা আল্লাহর পথে গমন করেছে এবং পরে নিহত হয়েছে অথবা (স্বাভাবিক) মৃত্যুবরণ করেছে তাঁদেরকে আল্লাহতা'লা অবশ্যই উৎকৃষ্ট জীবিকা দান করবে এবং তিনিইতো (আল্লাহতা'লা) সর্বোৎকষ্ঠ জীবিকা দাতা। তিনি তাদেরকে (পরকালে) অবশ্যই এমন জায়গায় স্থান দেবেন যা তাঁরা পছন্দ করবে এবং আল্লাহতো সম্যক প্রজ্ঞাময়, পরম সহনশীল।" (সুরা হজ্ব, আয়াত ৫৮-৫৯)

এ বিশ্ব শাসন ব্যবস্থায় অলীদের একটি বিরাট ভুমিকা রয়েছে। দুনিয়ার প্রশাসন চালাবার জন্য যেরূপ প্রশাসনিক কাঠামো আছে; তদ্রূপ এ বিশ্বের আধ্যাত্মিক কর্মকান্ড পরিচালনার জন্যও অলীদের স্তর অনুযায়ী দায়িত্ব বন্টন করে দিয়েছেন মহান আল্লাহতা'লা। বিশ্বের শাসন ব্যবস্থা পর্যালোচনা করলে দেখা যায় যে, এর গঠন প্রণালী অনেকটা ত্রিভুজ আকৃতির। অর্থাৎ নিচের দিকে বড় এবং উপরের দিকে ছোট। এটি নিচের দিক হতে ছোট হয়ে উঠতে উঠতে উপরে দিয়ে একটি বিন্দুতে শেষ হয়। আবার উপর দিক হতে নিচের দিকে যত যাওয়া যায় তা তত বাড়তে থাকে।

পার্থিব জগতের প্রশাসন কাঠামোর মতো আধ্যাত্মিক জগতেও একটি প্রশাসন কাঠামো আছে বলে কোন কোন সুফী সাধক অভিমত ব্যক্ত করেছেন। মুহিউদ্দীন ইবনুল আরবী (রাঃ)-এর নাম বিশেষভাবে উল্লেখযোগ্য। হজরত রছুল মকবুল (সঃ)-এর হাদীস শরীফেও এ সম্পর্কে সমর্থন পাওয়া যায়। অবশ্য আধ্যাত্মিকভাবে বিশ্ব প্রশাসনের প্রকৃতি একটু ভিন্ন। সমস্ত বিশ্ব ভ্রহ্মান্ডের মালিক হচ্ছেন মহান আল্লাহতা'লা। তিনি সমস্ত সিদ্ধান্তের মালিক। মহান আল্লাহ বলেন, "আকাশ ও পৃথিবীর সার্বভৌমত্ব আল্লাহরই। আল্লাহ্ সর্ব বিষয়ে শক্তিমান" (সুরা মায়েদা, আয়াত: ৪৩) মহান আল্লাহ্ বলেন, "কর্ম বিধায়ক হিসেবে আল্লাহই যথেষ্ট।" (সুরা নেছা, আয়াত: ১৩২)

সমস্ত সিদ্ধান্ত গ্রহণের মালিক আল্লাহ্ হলেও তিনি মকবুল বান্দাদের প্রার্থনা মঞ্জুর করে থাকেন। যাঁরা আল্লাহর অলী অর্থাৎ যাঁরা আল্লাহর নৈকট্য লাভ করেছেন তাঁরা আল্লাহাতা'লার কাছে আধ্যাত্মিকভাবে বিশ্ব শাসনের জন্য আরজি পেশ করতে পারেন। এরূপ ক্ষমতাসম্পন্ন অলীদের মধ্যে অনেককে চেনা যায়, আবার অনেককে চেনা যায়না। অলীদের আরজী বা প্রার্থনার ক্ষমতা অসীম, যেহেতু মহান আল্লাহতালা প্রার্থনা ভালবাসেন। তাই অলীদের প্রার্থনা যে খোদার দরবারে গৃহীত হবে এতে কোন সন্দেহের অবকাশ নেই। অলীগণের সুপারিশে আল্লাহতা'লা বিশ্বশাসনের ব্যাপারে এমন সব সিদ্ধান্ত

দিতে পারেন যা মানুষের কল্পনার উর্ধ্বে। গাউছুল আজম হজরত আবদুল কাদের জিলানী (রঃ), হজরত খাজা মঈনুদ্দীন চিশতী (রঃ), সৈয়েদুনা কুতবুদ্দিন বখতীয়ার কাকী উশী (রঃ) হজরত খাজা নিজামুদ্দীন আউলিয়া (রঃ), হজরত সৈয়েদুনা মীর আবুল উলা (রঃ), হজরত আলী আহমদ সাবের কলিয়রী (রাঃ), হজরত আব্দুল হক রদৌলভী (রঃ), হজরত আশরাফ জাহাঁগীর সিমনানী (রঃ), হজরত শেখুল আলম শাহ্ সৈয়দ এমদাদ আলী (কঃ), হজরত শাহ্ জাহাঁগীর (কঃ) প্রমুখ অলী বুজুর্গদের কেরামতসমূহ পর্যালোচনা করলে এর সত্যতা অনুধাবন করা যায়। মৌলানা জালালুদ্দীন রুমী (রঃ) বলেন, "অলীগণ আল্লাহর নিকট হতে এমন ক্ষমতা লাভ করেন যে তাঁরা নিক্ষিপ্ত তীরকে মাঝপথ থেকে ফিরিয়ে আনতে পারেন"। হজরত সোরাইহ ইবনে ওবায়দ (রঃ) হতে বর্ণিত হয়েছে যে, হজরত আলী (রঃ) বলেছেন, "আমি হজরত রছুল মকবুল (সঃ)-কে বলতে শুনেছি আবদাল নামক অলী-আল্লাহ্ সারা দেশে হয়। তাঁরা চল্লিশ জন পুরুষ। তাঁদের মধ্য হতে কেহ পরলোকগমন করলে তাঁর স্থানে অন্য একজনকে নিয়োগ করেন। তাঁদের ওছিলায় বৃষ্টিপাত হয়, শত্রুদের উপর বিজয় দান করা হয়। তাঁদের ওছিলায় শ্যাম দেশের অধিবাসীরা আল্লাহর গজব থেকে পরিত্রাণ পায়"।

হজরত মালিক বিন আনাস (রঃ) বর্ণনা করেন যে, "হজরত রছুল মকবুল (সঃ) ফরমায়েছেন আমাদের জন্য ৪০ জন অলী আছেন। এদের মধ্যে ১২ জন সিরিয়ায় এবং ১৮ জন ইরাকে রয়েছেন।"

উল্লেখিত হজরত সোরাইহ ইবনে ওবায়দ (রঃ) হতে বর্ণিত হাদীসটির ব্যাখ্যায় মোল্লা আলী কারী রচিত মিরকাত স্মরণে মিশকাতুল মছাবীহ গ্রন্থে বর্ণিত হাদীসের অংশ প্রণিধানযোগ্য। ইবনে আসাকের (রঃ) হজরত আবদুল্লা ইবনে মাসউদ (রঃ) হতে মারফু হাদীসটি বর্ণনা করেন। হাদীসের মর্মমতে, "নিশ্চয়ই আল্লাহতা'লা তিনশত জন অলী আল্লাহ হজরত আদম (আঃ) এর কলবের ন্যায়, চল্লিশ জন মুসা (আঃ)-এর কলবের ন্যায়, সাতজন অলী হজরত ঈসা (আঃ)-এর কলবের ন্যায়, পাঁচজন অলী হজরত জিব্রাইল (আঃ)-এর কলবের ন্যায়, তিনজন অলী মিকাঈল (আঃ)-এর কলবের ন্যায় এবং একজন অলী হজরত ইস্রাফীল (আঃ) এর কলবের ন্যায় সৃষ্টি করেছেন। যখন তাদের মধ্যে একজন পরলোক গমন করেন, তখন তাদের তিনজনের দলের একজন তাঁর স্থানে, পাঁচজনের দলের একজন তিনজনের দলে, সাতজনের দলের একজন পাঁচজনের দলে, চল্লিশ জনের দলের একজন সাতজনের দলে এবং তিনশত জনের দলের একজন চল্লিশজনের দলে, চল্লিশ জনের দলের এবং কোন একজন সৎকর্ম পরায়ণ মুসলমানকে সেই তিনশত জনের দলের মনোনয়ন দান করে তাঁদের সংখ্যা পরিপূর্ণ রাখা হয়। তাঁদের ওছিলায় রছুল মকবুল (সঃ) এর উম্মতদেরকে আল্লাহতালা বিপদ আপদ থেকে রক্ষা করেন। "ইহুদী ও খৃষ্টানদের ধর্মগ্রন্থেও অলীদের প্রশাসনের কথা উল্লেখ করা হয়েছে। এদের ধর্মগ্রন্থ অনুযায়ী ধার্মিক লোক হচ্ছে এ পৃথিবীর ভিত্তি। ধার্মিক লোক না থাকলে পৃথিবীর কল্যাণ লোপ পাবে। পৃথিবীতে কমপক্ষে ত্রিশজন ধার্মিক লোক আছেন, তাঁরা না থাকলে এ পৃথিবী ধ্বংস হয়ে যাবে। এ সকল ধর্মগ্রন্থের কোন সংস্করণে দেখা যায় যে, পৃথিবীতে ৪৫ জন ধার্মিক লোক আছেন যাঁরা এ পৃথিবীকে টিকে থাকতে সাহায্য করেন। এদের মধ্যে বেবিলনে রয়েছেন ত্রিশজন, প্যালেস্টাইনে ১৫ জন। পরবর্তীতে এ সকল ধর্মের বিশেষজ্ঞগণ এসকল ধার্মিক ব্যক্তির সংখ্যা ৩৬ জন বলে অভিমত প্রকাশ করেছেন। এ সকল ধর্মীয় পন্ডিতগণ মনে করেন যে, এ সকল ধার্মিক লোক না থাকলে পৃথিবী থাকবে না এবং এদের কেউ মৃত্যুবরণ করলে তাঁর জায়গায় অন্যজন চলে আসবেন। {আদি পুস্তক, ৯: Old Testament (Midas Version)}

জুন্নুন মিশরী (রঃ) এর মতে, পৃথিবীতে ৩০০ জন অলী আছেন। এদের মধ্যে একজন হচ্ছেন গাউছ বা মূল খুঁটি। তাঁকে একটি বৃত্তের কেন্দ্র বিন্দুর সঙ্গে তুলনা করা যায়। তিনিই আকর্ষণ ও বিকর্ষণের কেন্দ্র। হাকিম তিরমিজি বর্ণনা করেছেন যে, হজরত রছুল মকবুল (সঃ) মানুষের মধ্যে ৪০ জন সিদ্দিক রেখে যান যাঁরা এ পৃথিবীকে বাঁচিয়ে রাখেন। এদের একজনের মৃত্যু হলে আর একজন তাঁর জায়গায় আসেন। এদের মেয়াদ শেষ হয়ে গেলে আল্লাহতা'লা মোহর দিয়ে একজন অলীকে পাঠিয়ে দেন। কিতাবে খতম-আল আউলিয়া (হাকিম তিরমিজি, ৮৯৮ খৃঃ) কাশফ আল মাহজুব (আল-হাজবেরী, ১০৬৩ খৃঃ)।

হজরত মুহিউদ্দীন ইবনুল আরবী (রঃ) বলেন, হজরত রছুলে মকবুল (সঃ)-এর প্রতিনিধি ছাড়া এ পৃথিবীর অস্তিত্ব থাকতে পারে না। প্রতিনিধিদের মধ্যে একজন থাকেন যাঁকে কুতুব বা খুঁটি বলা যায়। কোন এক যুগে এবং কোন এক নির্দিষ্ট স্থানে তাঁর জন্ম হয়, তাঁর মধ্যে আধ্যাত্মিক পরিপূর্ণতা থাকে এবং তাঁকে সাধারণত ছাহেবে জমান বলা হয়"।

গাউছ কিংবা কুতুবকে অনেক সময় মানুষ চিনতে পারেনা। তবে কোন কোন ক্ষেত্রে এ শ্রেণীর অলীদের মধ্যে জাগতিক ও আধ্যাত্মিক গুণাবলীর সমন্বয় ঘটে। এ শ্রেণীর অলীদের মধ্যে হজরত আবু বকর (রঃ), হজরত ওমর (রঃ), হজরত আলী (রঃ) অন্তর্ভুক্ত। হজরত মুহিউদ্দীন আরবী (রঃ)-এর মতে "গউছ হলেন বিশ্বভ্রহ্মান্ডের প্রাণকেন্দ্র। তাঁর নিকট থেকে চতুর্দিক আলো বিচ্ছুরিত হয়ে সমস্ত জীবের প্রাণে প্রবেশ করে। গউছকে দুজন ইমাম প্রতিনিয়ত সাহায্য করেন। গউছের পরে হলেন চারজন আউতাদ বা স্তম্ভ। আউতাদের অধীনে আছেন সাতজন আবদাল। এদের কাজ হলো আবহাওয়া নিয়ন্ত্রণ করা। এদের পরে রয়েছেন বারজন নুকাবা বা মনোনীত পরহেজগার ব্যক্তি। এসকল নুকাবাগণ মানুষের অন্তর্নিহিত চিন্তাসমূহ সম্পর্কে উপলব্ধি করতে পারেন। এদের পরে আরও আটজন নুকাপ আছেন যাদের মধ্যে মহান আল্লাহতালা আট রকমের গুণ দিয়েছেন। সবার শেষে আছেন হুয়ারী বা শিষ্যগণ এবং তাঁদের পশ্চাতে রয়েছেন আরও ৪০ জন লোক।" হজরত মুহিউদ্দীন ইবনুল আরবী (রঃ)-এর মতে, "পয়গাম্বরদের মধ্যে যেমন শেষ পয়গাম্বর আছেন, "অলীদের মধ্যেও তেমনি শেষ অলী রয়েছেন যার কাছে সীলমোহর রয়েছে।"

তাঁর মতে, "দুটি সীল মোহর রয়েছে-একটি হজরত ঈসা (আঃ)-এর সঙ্গে এবং অপরটি সর্বশ্রেষ্ট অলীর সঙ্গে"। প্রখ্যাত সুফী আশ শাধিলী বলেন, "প্রত্যেক পীর হলেন নিজ নিজ তরিকার কুতুব, খুঁটি বা গউছ হলেন একজন।" (Alnafakhir al-Aliya Fi Alma-Atnir-Osh-Shadhiliya by Ahmad-Ibn-Ayas).

পল বি, ফেন্টনের মতে, "বহু সুফী সাধক তাঁদের পীরকে গউছুল আজম বা মূল খুঁটি দাবি করেছেন। যেহেতু অনেক সময় গউছুল আজম দৃশ্যমান নহেন। এ অবস্থায় একটি সময়গত মুল খুঁটি (কুতুবুজ্জমান) ধারণার সৃষ্টি হয়েছে"। (Journal of the Muhiuddin-Ibn-Arabi Society, Vol.X, 1991, Oxford University press Ltd. এ বাণীটি বিশ্লেষণ করলে দেখা যায় যে, একজন অলী কোন নির্দিষ্ট যুগের বা সময়ের জন্য শেষ অলী হতে পারেন। কিন্তু সমস্ত যুগ বা আবহমান কালের জন্য নহেন। কুতুব বা গউছুল আজম যিনিই হউন না কেন বেলায়তের দরজা বন্ধ নয়, যেহেতু আধ্যাত্মিক উন্নতি বা উৎকর্ষের কোন সীমা পরিসীমা নেই।

নবীদের ন্যায় অলীদের দুটো দিক রয়েছে, একটি হল জাহেরী বা 'ব্যক্ত' দিক এবং অপরটি হল বাতেনী বা 'অব্যক্ত' দিক। বাতেনী শক্তি দিয়ে তাঁরা দিলের খবর বলতে পারেন। মৌলানা রুমীর ভাষায়, 'নগর পাল হলো শরীরের বাদশাহ, আর অলী হলেন দীলের বাদশাহ। ইমাম রাযী বিখ্যাত গ্রন্থ তফসিরে কবিরের রিভিউ "উল্লেখিত যে, আমাদের ঘাড়ের উপর যারা আরোড়, তারা পার্থিব শাসক এবং আমাদের হৃদয়ে বা অন্তর আত্মায় যারা দখল করে আছেন তারা হলেন আউলিয়া, বিশেষতঃ ইমামবৃন্দ যাদের সম্পর্ক আহলে বাইতের সাথে রয়েছে। তাই বুঝা যায়, ওলীদের প্রভাব পার্থিব শাসকদের পাশাপাশি বর্তমান।" মানুষের বাহ্যিক আচার আচরণের ব্যাপারে তিনি (নগর পাল) মানুষের উপর প্রয়োজনে আইন প্রয়োগ করতে পারেন। কিন্তু মানুষের দীলের উপর তাঁর কোন ক্ষমতা চলেনা। অলী মানুষের দীলের সাথে সংযোগ রক্ষা করতে সমর্থ এবং দীলের মঙ্গল সাধন করার ক্ষমতা রাখেন"। একদা হজরত ওমর (রঃ) মদীনার এক মসজিদে খুৎবা পাঠ করছিলেন, এমন সময় তিনি হঠাৎ চিৎকার করে উঠলেন, "শারিয়া! জবল, জবল" অর্থাৎ "শারিয়া! পাহাড়, পাহাড়"। তখন ইরাকে কাফেরদের সাথে মুসলমানদের যুদ্ধ চলছিল। শারিয়া ছিলেন মুসলিম সৈন্যদের সেনাপতি। হজরত ওমর (রঃ) মদীনায় থেকে ইরাকে যুদ্ধরত শারিয়াকে পাহাড়ের দিকে নজর দেওয়ার নির্দেশ দিয়েছিলেন। তাঁর নির্দেশ শারিয়া শুনেছিলেন এবং তাঁর নির্দেশমত কাজ করেছিলেন। এটা হচ্ছে অলীদের বাতেনী রূপ। এটা মানুষ দেখতে পায়না। বদরের যুদ্ধে শত্রুদের লক্ষ্য করে হজরত রছুল মকবুল (সঃ) কাঁকর নিক্ষেপ করেছিলেন। এ যুদ্ধে কাফেররা পরাজয় বরণ করেছিলেন। মহান আল্লাহ এ প্রসঙ্গে বলেন, "তোমরা তাদের বধ করেনি, আল্লাহ্ তাদের বধ করেছিলেন; আর যখন তুমি কাঁকর ছুড়েছিলে তখন তুমি [হজরত রছুলে মকবুল (সঃ)] কাঁকড় ছুড়েনি, আল্লাহই ছুড়েছিলেন।" (সুরা আনফাল, আয়াত- ১৭)।

আমাদের হজরত রছুল মকবুল (সঃ) এর কাঁকর নিক্ষেপ করা এবং উহা শত্রুদের পরাজিত হওয়ার কারণ হওয়ায় বিষয়টি হজরত রছুল মকবুল (সঃ) এর বাতেনী দিক যা সাধারণ লোকের বোধগম্য নয়। হজরত বড় পীর (রঃ) রমজান মাসে মায়ের কোলে থাকার সময় দুধ না খাওয়া, ইফতারের সময় দুধ খাওয়া, মায়ের উদরে থাকাকালীন কোরআন শরীফের

পনেরো পারা মুখস্থ করা, ক্রমাগত চল্লিশ দিন আল্লাহর উপর নির্ভর করে কোন কিছু না খেয়ে বেঁচে থাকা, কোন প্রকার যন্ত্রের সাহায্য ছাড়া হাজার হাজার লোকের সমাবেশে তাঁর বক্তৃতা শোনা, আজমীর শরীফে খাজা সাহেব কেবলা (রঃ) এর ঘটিতে আনা সাগরের সমস্ত পানি নিয়ে আসা, অন্যদিকে অলীদের স্ত্রী ও সন্তান সন্ততি প্রভৃতি হচ্ছে তাঁদের জাহেরী রূপ। এ বাতেনী ক্ষমতার বলেই বাতাস বাদশাহ সোলেমানের বাহক বনে গিয়েছিল, সাগর হজরত মূসা (আঃ) এর কথা শুনেছিল, চন্দ্র হজরত রছুল মকবুল (সঃ)-এর ইশার বুঝতে পেরেছিল, হজরত ইব্রাহিম (আঃ) এর জন্য আগুন-ফুলে পরিণত হয়েছিল, পাথর হজরত রছুল মকবুল (সঃ)-কে সালাম জানিয়েছিল। প্রসঙ্গত উল্লেখ্য যে যারা আল্লাহর ধ্যান করেন, যারা আল্লাহর অলী তাঁদের সঙ্গে পাথরও আত্মীয়ের মত কথা বলে। তাঁরা পাথরের নিকট গেলে পাথরও প্রাণ সঞ্চারিত হয়। তাই মৌলানা রুমী (রঃ) বলেন, “আল্লাহ্‌র অলীর সাথে এক মুহূর্তের সাহচর্য্য লাভ করা শত বৎসরের এবাদতের চাইতে উত্তম”। তিনি আরও বলেছেন, “যারা অলী আল্লাহর সান্নিধ্য থেকে দূরে থাকবে তারা খোদার রহমত লাভের পথ থেকে দূরে সরে পড়বে”। উল্লেখ্য যে, যারা আল্লাহর অনুগ্রহ লাভের জন্য তাঁদের জীবন মানবের কল্যাণার্থে উৎসর্গ করে গেছেন, তারা সর্বকালের জন্য আদর্শ মহাপুরুষ হিসেবে অমর হয়ে আছেন। এ সকল অলী আল্লাহগণের সাথে তাঁদের ভক্ত অনুরক্তদের রুহানী সম্পর্ক বজায় থাকে। ভক্ত অনুরক্তদের আকুতি-মিনতি তাঁরা শুনতে পান। ভক্ত অনুরক্তদের সকল সমস্যার সমাধানের জন্য মহান আল্লাহতা'লার নিকট তাঁরা আরজি পেশ করেন এবং সিদ্ধান্ত নিয়ে আসেন। প্রকৃতপক্ষে অলী হচ্ছেন ঐ ব্যক্তি যিনি নিজের অর্থাৎ নিজের অস্তিত্বকে ধ্বংস (ফানা) করে দেন। তিনি আলাহর সত্ত্বার সাথে একাত্মতা লাভ করেন। কখনও বিলুপ্ত হন না। পবিত্র কোরআন মজীদে মহান আলাহ্‌ বলেন, “ফালানাহ্‌ ইয়ান্নহু হায়াতান তাইয়্যেবান” অর্থাৎ তাঁকে পবিত্র হায়ৎ (জীবন) দেব মৃত্যু থেকে। সত্যিকার অলীগণ হচ্ছেন বিশ্বের হৃদয় ও প্রাণস্বরূপ এবং সমগ্র বিশ্ব হচ্ছে তাঁদের ও আবরণ স্বরপ। আগুনের স্ফুলিঙ্গের ক্ষেত্র যেমন লোহা অনুরূপ খোদার তজলীর ক্ষেত্র হল বিশ্বের হৃদয়রূপ গাউছে জমান বা যুগের অলী। তাইতো হজরত মনছুর হাল্লাজ (রঃ) এর রক্ত মোবারকও বলেছিল, “আনাল হক” অর্থাৎ “আমিই সত্য”।

উপরোক্ত সংক্ষিপ্ত আলোচনা থেকে এটা নিঃসন্দেহে প্রমাণিত হয় যে, একজন মহান অলীর ইহকাল ও পরকালে প্রভাব বিস্তারের ক্ষমতা অসাধারণ। এরূপ মহান অলীর সান্নিধ্য যাঁরা পেয়েছেন তাঁরা সত্যি ভাগ্যবান। অলীর সান্নিধ্য পেতে হলে দীল পরিষ্কার ও পরিচ্ছন্ন রাখতে হবে, আল্লাহ্‌ ও রাসুল (সঃ) জন্য আন্তরিক ভক্তি ও শ্রদ্ধা রাখতে হবে। রাসুল (দঃ) মাধ্যমে মুসলমানদের জন্য ধর্মীয় অনুশাসন পরিপালন করা ফরজ তা কোন ওজরহীন পালন করতে বদ্ধপরিকর থাকা এবং খোদায়ী প্রেম ও ভক্তির রসে হৃদয়কে সিক্ত করা। আল্লাহ্‌, রাসুল (সঃ) এবং অলীর প্রতি প্রেম ও ভক্তি না থাকলে ঈমান হবে দুর্বল, নামাজ হবে ব্যায়াম, রোজা হবে নিছক উপবাস, হজ্ব হবে নিছক দেশ ভ্রমণ, জাকাত হবে দম্ভের নিশান এবং বিদ্যা হবে অসার। সুতরাং স্বচ্ছ ও পরিচ্ছন্ন হৃদয় নিয়ে আমাদেরকে সত্যিকার অলীর সান্নিধ্য লাভের চেষ্টা করতে হবে এবং প্রেম ও ভক্তির সাথে অলী-বুজুর্গগণের খেদমত ও ছোহবতে থেকে রাসূল (সঃ) এর শাফায়াত নসীব হবার জন্য ও খোদার সন্তুষ্টি লাভের নিমিত্তে চেষ্টা চালাতে হবে। তবেই আমাদের পার্থিব ও পরকালীন জীবন সার্থক ও সুন্দর হবে। অন্যথায় আমরা কূলহীন সাগরে শ্যাওলার মত ভাসতে থাকব শুধু, গন্তব্যস্থলে কোনদিন পৌঁছতে পারবনা। খোদা আমাদের সকলকে গন্তব্যস্থলে পৌঁছার তওফিক দিন। আমিন।

# আল্লাহর অলীগণ সর্বাবস্থায় বর্তমান: অবস্থান পরিবর্তনের অন্য নাম ওফাত

প্রফেসর ড. মঈনউদ্দিন আহমদ খান
সাবেক ডীন-কলা অনুষদ ও সাবেক চেয়ারম্যান, ইসলামের ইতিহাস ও সংস্কৃতি, চ.বি.

হজরত রছুল মকবুল (সঃ) এবং খোলাফায়ে রাশেদীনের পরে মহান আল্লাহতা'লা বিশ্বজগৎ সংরক্ষণের জন্য তাঁর বিশেষ বান্দা অলীগণের উপর দায়িত্ব ন্যস্ত করেন। অলীগণ রছুলে পাক (সঃ) এর খাস প্রতিনিধি বা নায়েবে রছুল। তাঁরা রছুলে পাক (সঃ) এর রূহানী ফয়েজের ধারক ও বাহকরূপে জগতের বিভিন্ন স্থানে অধিষ্ঠিত হয়ে সৃষ্টির শৃঙ্খলা বিধান করে চলেছেন এবং বিপথগামী লোকদের হেদায়ত করে সৎপথ প্রদর্শন করছেন। তাঁরা আল্লাহ্ এবং মানুষের মধ্যে যোগসূত্র স্থাপনকারী। অলীগণকে আল্লাহর রাস্তায় পথ প্রদর্শক বলা যায়। সাধনায় সিদ্ধি লাভ করে তারা কশফ বা দিব্যদৃষ্টি লাভ করেন। তাঁদের দিলে 'এলহাম' পয়দা হয়। তাঁরা ভক্তের মনের গোপন খবর রাখেন এবং লওহ মাহফুজের পাঠ উদ্ধার করতে সক্ষম। তাঁরা তাদের অনুগামীগণকে খোদার পথের সন্ধান দিয়ে নির্দিষ্ট মঞ্জিলে পৌঁছিয়ে দেন। অলী শব্দের অর্থ আল্লাহর বন্ধু। সুতরাং, এক বন্ধু অপর বন্ধুর গোপন ঠিকানা ও হাল হাকিকত সম্পর্কে উত্তমরূপে অবহিত থাকেন। পরম বন্ধুর নাগাল পেতে হলে কখন কোন মাধ্যমে পৌঁছাতে হবে এবং কোথায় কোন ঘাটে অবস্থান করলে বন্ধুর ঠিকানা মিলবে তা অপর বন্ধু (অলী)'র জানা থাকে। মহান আল্লাহ বলেন, "আমার অলীগণ আমার জামার (আজমত ও সম্মানের জামার) নিচে লুকায়িত। আমি ব্যতীত কেউ তাদেরকে চেনে না। তাঁরাও আমি ব্যতীত অপর কাউকে চেনেনা।" (হাদীসে কুদসী)

নবুয়্যতের পরিসমাপ্তির পর দ্বীনের পূর্ণতাকে সুসংহত ও সংঘবদ্ধ রাখার অপরিহার্য্যতায় আহলে বায়তের পবিত্র রক্তধারায় বেলায়তী যুগের সূচনা হয়। ইমাম মেহেদী (আঃ) এর আগমন পর্যন্ত বেলায়তের কর্ণধার অলীগণ দুনিয়াতে দ্বীনের হেফাজত করবেন। তাঁরা আল্লাহর প্রতি মানুষের ঈমানকে সক্রিয় ও মজবুত রাখবেন এবং তাঁরা ইসলামের সঞ্জীবনী সুধারূপে বিরাজিত থাকবেন। মহান আল্লাহ বলেন, "কিন্তু তাদের মধ্যে পাকা জ্ঞানী ব্যক্তিগণ যারা বাতেনী এলমের অভিজ্ঞতাসম্পন্ন তাঁরাই রছুলে পাক (সঃ) এর প্রকৃত উত্তরাধিকারী"।

হজরত রছুলে মকবুল (সঃ) বলেন, "আমার উম্মতের মধ্যে হাক্কানী আলেমগণ (অলীগণ) বনী ঈসরাইল সম্প্রদায়ের নবীগণের মর্যাদাপ্রাপ্ত।"

পরম প্রিয়তমের মিলনাকাঙ্ক্ষী বেপরোয়া সাধক অলীগণ সহাস্য পর্দাকে উন্মোচিত করে তাঁর প্রেমাভিসারে ফানাফিস শায়খ, ফানাফির রাসুল, ফানাফিল্লাহর দুর্গম স্তর পেরিয়ে বাকিবিল্লায় এসে নির্বাণ লাভ করেন। এ মোকামে পরম প্রেমাস্পদের দর্শন মিলে, অনির্বচনীয় ভাবের স্থায়ী মিলন ঘটে। চিরকাঙ্ক্ষিত প্রশান্তির 'জান্নাতুল কোরবাত' হাসিল হয়। অতঃপর 'হালে মোকামে' উপনীত হয়ে 'আশেক মাশুক' প্রেমের মিলনে একাকার হয়ে যায়। প্রেমিক প্রেমাস্পদের মিলনের মাঝে আত্মহারা হয়ে নির্বাক হয়ে যান।

হজরত বড় পীর আবদুল কাদের জিলানী (রঃ), "এবং যখন তুমি তোমার সকল এরাদা, মোহ, বা ইচ্ছা থেকে ফানা হবে, তখন আল্লাহতা'লা তোমাকে রহম করবেন এবং চিরস্থায়ী জীবন দান করবেন। যেহেতু, 'ফানার' পরেই 'বাকি' হাসিল করতে হয়, যখন তুমি বাকিবিল্লা হয়ে যাবে, তখন তোমার আর মৃত্যু নাই। তোমাকে এরূপ নেয়ামত দান করা হবে যার ধ্বংস নেই। এ পর্যায়ের অলীগণ আল্লাহতা'লার নৈকট্য লাভ করে আল্লাহর ক্ষমতায় ক্ষমতাবান হয়ে তাঁরই প্রতিনিধিত্ব করে থাকেন। আল্লাহ ভিন্ন অপর কেউ তাঁদেরকে জানতে ও চিনতে পারো।"

হাদীসে কুদসীতে আল্লাহ পাক বলেন, "আমার বান্দা যখন নফল এবাদত করতে থাকে তখন তাকে ভালোবাসি। যখন সে আমার ভালবাসা প্রাপ্ত হয়, তখন আমি তার কান হয়ে যাই, যা দ্বারা সে শুনে, আমি তার চোখ হয়ে যাই, যা দ্বারা সে দেখে, আমি তার ভাষা হয়ে যাই যা দ্বারা সে কথা বলে, তার হাত হয়ে যাই, যা দ্বারা সে কাজ করে, আমি তার পা হয়ে যাই যে পা দ্বারা সে চলাফেরা করে।"

অলীগণ মারেফাতের সাধনায় সফলকাম হয়ে তাঁদের মর্যাদা অনুসারে সৃষ্টিজগতের পরিচালনার দায়িত্বপ্রাপ্ত হন। তাঁরা বিভিন্ন মোকামে 'খলিফায়ে রাসুলুল্লাহ' 'ওয়ারেসুল আম্বিয়া' ইত্যাদি পদবী লাভ করেন। বাকাবিল্লাহ্ ও হালে মোকামে উপনীত অলীগণ প্রত্যেক যুগে কুতবুল আকতাব, গাউছে জমান, মোজাদ্দেদ ইত্যাদি খেতাব লাভ করে স্রষ্টার পক্ষে রছুল মকবুল (সঃ) এর তত্ত্বাবধানে সৃষ্ট জগতের নিয়ন্ত্রণ ও ত্রাণকর্তৃত্ব লাভ করেন। মহান আল্লাহ্ বলেন, "অলীগণ পার্থিব জীবনে এবং আখেরাতে কোনরূপ শোকাতর হবে না"। (হা-মীম, আয়াত- ৩১)

হজরত গাউছুল আজম আবদুল কাদের জিলানী (রঃ) বলেন, "আল্লাহর সাম্রাজ্যসমূহ আমারই সাম্রাজ্য, যা আমার হুকুমের নিচে অবস্থিত। আল্লাহতা'লার মর্জি মতো আমি হুকুম জারি করি"।

বিপুল অধ্যবসায় ও সাধ্য-সাধনার মাধ্যমে আধ্যাত্মিক জগতে সাফল্য লাভকারী ব্যক্তিগণ তাদের আত্নার জাগতিক কামনা-বাসনা ও নাছুতি স্বত্বাকে নির্মূল করে স্রষ্টার প্রতিনিধিরূপে অলীর মর্যাদা প্রাপ্ত হন। একখন্ড লৌহ বা কয়লা আগুনের মধ্যে রাখলে তা পুড়ে লাল অগ্নিময় হয়ে যায়। ঐ লৌহাকে স্পর্শ করলে তখন হাত পুড়ে যায়। তদ্রুপ খোদার প্রেমানলে পোড়া সঠিক ব্যক্তি খোদার গুণে গুণান্বিত ও খোদার রঙ্গে রঞ্জিত হয়ে নুরানী ছুরতে অলীতে পরিণত হন। তখন অলীর হাতে হাত দিলে বা ছোহবতে এলে খোদাকে পাওয়া যায়। প্রাণের মধ্যে এক এশকে এলাহীর মামলা শুরু হয়ে যায়। একটি প্রজ্জ্বলিত লণ্ঠন প্রখর সূর্য্যালোকে রাখলে এর আলো ম্রিয়মান দেখায়। কিন্তু রাতের আধারে লণ্ঠনের প্রয়োজনীতা অপরিসীম।

সুর্যরূপী আল্লাহর রাজত্বে পথহারা মানব-হৃদয়ের তমশা বিদূরিত করে ঐশী আলো দানের ভান্ডার লণ্ঠনরূপী অলীগণের মর্যাদা ও ক্ষমতা অতুলনীয় এবং তাদের এ ক্ষমতা ও পার্থিব জগৎ থেকে তাঁদের শারীরিক প্রস্থানের পরেও সমানভাবে কার্যকরী। হজরত মৌলানা রুমী (রঃ) বলেন, "আফসোস, হে মুসলিম ভ্রাতৃগণ। আমি আমার পরিচয় উদঘাটনে সমর্থ নই। প্রকৃতির মাঝে কিংবা গমনেও নয় আমার বিচরণের স্থান। নাম নিশানাহীন স্থান কালের উর্দ্ধে অপরূপের মাঝে যে প্রেমচেতনা মানবাত্মা, সে অদৃশ্য লোকেই আমি গ্রহণ করেছি এক চিরস্থায়ী আসন।"

পূর্বেই উল্লেখ করা হয়েছে যে, একজন সাধক তাঁর দুনিয়াবী নাছুতি স্বভাব পরিত্যাগ করে অগ্নিময় লৌহের মত খোদার নুরে নূরময় হয়ে অলীতে পরিণত হন, যেরুপ বসন্তের আগমনে গাছের পুরাতন পাতা ঝরে নতুন পাতায় পল্লবিত হয়ে উঠে। মানবাত্মার মৃত্যু নেই। কিন্তু জীবাত্মার মৃত্যু হলে মানবাত্মা দেহপিঞ্জর মুক্ত হয়। সৃষ্টির নিয়মানুসারে অলীরা ওফাতের মাধ্যমে কায়া বদল করে লোকচক্ষুর অন্তরালে অবস্থান করেন। লোকান্তরিত হওয়ার পরে অলীগণের পবিত্র আত্মা অধিকতর সক্রিয় হয়। তাঁরা ভক্তবৃন্দের মাঝে রুহানী ফয়েজ-নেয়াজ বিতরণ করেন। তাদের পবিত্র আত্মা একই সঙ্গে উপস্থিত হয়ে কার্য্য সম্পন্ন করতে সক্ষম। আধ্যাত্মিক কার্য্য সম্পাদনের জন্য দৈহিক শক্তি নিস্প্রয়োজন। দুনিয়াতে অবস্থানকালেও তাঁরা আত্মার শক্তিতে বা রূহানীয়তের দ্বারা কার্য্য পরিচালনা করতেন। সুতরাং জীবনমৃত্যুর দ্বারা অলীগণের উদ্দীষ্ট কার্য্য পরিচালনায় কোন ব্যাঘাত ঘটেনা।

"আল আউলিয়া লা-ইয়ামুত" অর্থাৎ অলীগণের কোন মৃত্যু নেই। হজরত রছুলে মকবুল (সঃ) বলেন, "নবী ও অলীগণ স্বগৃহে যেমন নামাজ পড়েন, তেমনি লোকান্তরিত হবার পরেও রওজার মধ্যে নামাজ পড়েন"।

ইমাম শাফেয়ী (রঃ) বলেছেন, "আমি ইমাম আজম আবু হানিফা (রঃ) এর রওজা হতে তাবাররুক লাভ করি। আমি প্রতিদিন তাঁর মাজার জেয়ারত করি। যখন আমি কোন বিপদগ্রস্ত হই, তখন তাঁর মাজারে গিয়ে দুরাকাত সালাত আদায় করতঃ সাহায্যের জন্য কাকুতি মিনতির সাথে আল্লাহর কাছে প্রার্থনা করি এবং আমি যা চাই, আল্লাহ আমাকে তা দান করেন"। আল্লামা আবদুর রহমান জামী (রঃ) ছিলেন এক মহান রছুল প্রেমিক। নবী প্রেমের কারণেই তিনি একজন কালোত্তীর্ণ মহাপুরুষে পরিণত হয়েছিলেন। একদা না'ত লিখে রওজায়ে আকদাসের জেয়ারতের উদ্দেশ্যে মদীনায় গমন করার ইচ্ছে প্রকাশ করেন। তাঁর একান্ত ইচ্ছা রওজা পাকের পাশে দাঁড়িয়ে তাঁর লিখিত কবিতাটি পাঠ করা। যখন আল্লামা জামী (রঃ) নবী প্রেমে বিভোর হয়ে মদীনা পানে ছুটলেন, তখন মক্কার তৎকালীন গভর্ণর তাকে পাকড়াও করে কারাগারে নিক্ষেপ করেন। এরপর গভর্ণর আবার হুজুর (সঃ) কে স্বপ্নে দেখেন। স্বপ্নে হজরত মোহাম্মদ (সঃ) বলেন, "আবদুর রহমান জামী (রঃ) কোন অপরাধী নয়, বরং সে কিছু কবিতা রচনা করেছে। এখানে এসে সেগুলো আমার রওজার পাশে দাঁড়িয়ে আবৃত্তি করতে চায়। যদি এমন হয়, তাহলে রওজা হতে আমার হাত মাসাফাহার জন্য বের হয়ে আসে। তা ঠিক হবে না, তাই তাকে বলো এখনো সে যেন কবিতা পাঠ না করে"।

স্বপ্নের মাধ্যমে এ সুসংবাদ শুনে গভর্ণর কারাগার হতে তাকে মুক্ত করেন এবং তাঁর প্রতি বিরাট সম্মান ও মর্যাদা প্রদর্শন করেন। (কসিদা-ই-নুমান, পৃঃ ৩১২-১৩)

একদা হজরত গাউছুল আজম আবদুল কাদের জিলানী (রঃ) এর খলিফা বিখ্যাত অলী শায়খ সৈয়দ আহমদ কবির রেফাঈ (রঃ) মদীনা মনোয়ারা গিয়ে হজরত রছুলে মকবুল (সঃ) এর রওজার পার্শ্বে দাঁড়িয়ে নিম্মোক্ত কবিতা পাঠ করেন-

"ফী হালাতীল বুদি রুহী কুনতু উরসিলুহা
তুকাববিলুল আরদা আন্নী ওয়াহিয়া নায়িবাতী।
ওয়া হাযিহী নবাতুল আশবাহী কাদ হাদারতু
ফামদুদ ইয়মী নাকা কায় তাহযা বিহা শ্বাফাতী"।

অর্থাৎ, "হে রাসুল (সঃ)! দূরে অবস্থানকালে স্বীয় রূহকে রওজা আকদাসে পাঠিয়ে দিতাম যেন আমার পক্ষ থেকে আপনাকে কদমবুচি করে আসে। এখনতো আমি সশরীরে আপনার মহান দরবারে উপস্থিত হয়েছি। সুতরাং দয়া করে আপনার হাত মোবারক বাড়িয়ে দিন যে আমার ওষ্ঠ তা চুম্বনের সৌভাগ্য লাভ করে"। এ কবিতা পাঠ করা মাত্র হজরত রছুলে মকবুল (সঃ) এর হাত মোবারক রওজা থেকে বের হয়ে আসে। (১. আল বুরহানুল মুশায়্যাদ, পৃঃ- ১৪-১৫, ২. আল-বুরহানুল মআইয়্যাদ, পৃঃ- জ, ৩. কসিদা-ই-নুমান পৃঃ- ৩৩৩-৩৩৪)

১৯২৪ সনে ইরাকের তৎকালীন বাদশাহ্ ও প্রধান মুফতী স্বপ্নাদেশ পেলেন যে, প্রিয়নবী (সঃ) এর বিখ্যাত সাহাবা হজরত হোজাইফা ইবনুল ইয়ামন (রঃ) ও হজরত জাবের বিন আবদুল্লাহ্ (রঃ) এর লাশ মোবারক যে তাইগ্রীস নদীর উপকূলে অবস্থিত সমাধি থেকে অন্যত্র সরিয়ে নেওয়া হয়। তথায় লবণাক্ত পানি ঢুকছে। ইরাকের তৎকালীন প্রধানমন্ত্রী নূরী সাইয়্যেদ পাশাও তদ্রুপ স্বপ্ন দেখেন। স্বপ্নাদেশক্রমে ঈদুল আযহার দশদিন পর পাঁচলাখ লোকের উপস্থিতিতে লাশ মোবারকদ্বয় তোলা হয়েছিল। বহু রাষ্ট্র থেকে সরকারী প্রতিনিধি ও গণমান্য ব্যক্তিরা অনুষ্ঠানে যোগ দিয়েছিলেন। উল্লেখ্য যে, লাশ মোবারকদ্বয় তো দূরের কথা, লাশ মোবারকদ্বয়ের কাফনদ্বয় পর্যন্ত অবিকৃত দেখা গেল। পরে হজরত সালমান ফারসী (রঃ) এর মাজারের পাশে তাঁদেরকে পুনরায় দাফন করা হয়। (সূত্রঃ সৈয়দ মোহাম্মদ সৈয়দুল হাছান শাহ্, সীরাতে ইমামুল আম্বিয়া কোরআন আওর বাইবেল কি রোশনমে)।

এপ্রসঙ্গে ২য় শাহ জাহাঁগীর হজরত ফখরুল আরেফীন (কঃ) এর খলিফা লতিফ শাহ মৌলানা গোলাম ছোবহান সাহেবের মাজার স্থানান্তরীকরণ ও পুনঃদাফনের ঘটনা উল্লেখ করার মতো- তিনি (রঃ) ১৪ই শাবান, ১৩৬২ হিঃ; ১৬ই আগষ্ট, ১৯৪৩ খৃঃ, রোজ সোমবার, তৈলারদ্বীপে ইন্তেকাল করেন। তখন ৩য় শাহ জাহাঁগীর হজরত শমছুল আরেফীন (কঃ) জাহাঁগীরি মসনদে সমাসীন ছিলেন। উক্ত খলিফা সাহেবের ইন্তেকালের বার্তা যখন একজন আগন্তুক সংবাদদাতা মারফত দরবার শরীফে আনয়ন করা হয়, তখন ৩য় শাহ জাহাঁগীর (কঃ) আন্দরবাড়িতে তশরীফ নিয়েছিলেন। ইত্যবসরে, ২য় শাহ জাহাঁগীরের (কঃ) খাদেম ফকির মকবুল আলী আগন্তুক সংবাদদাতাকে একটি স্থানে খলিফা সাহেবকে (রঃ) দাফন করতে বলে দেন। সেই হিসেবে সংবাদদাতা আগন্তুক চলে যাবার পর ৩য় শাহ জাহাঁগীর (কঃ) বর্হিবাড়িতে তদীয় হুজরা শরীফে তশরীফ আনেন। অতঃপর হজরত (কঃ) উক্ত খলিফা সাহেবের ইন্তেকালের সংবাদ এবং তৎপরবর্তী মকবুল আলী ফকিরের সাথে আগন্তুক সংবাদদাতার বাক্য বিনিময় তথা খলিফা সাহেবকে (রঃ) দাফনকরণের সিদ্ধান্ত প্রদানের বিষয়ে জ্ঞাত হয়ে অত্যন্ত বিচলিতভাবে ফর্মায়েছিলেন, "আমাকে তথায় (তৈলারদ্বীপে) আবার বৃষ্টির দিনে কাদা মিশ্রিত অবস্থায় ভিজা কাপড়ে যেতে হবে"।

মির্জাখীল দরবার শরীফের বর্তমান সাজ্জাদানশীন শাহ জাহাঁগীর হজরত তাজুল আরেফীন মৌলানা মোহাম্মদ আরেফুল হাই (কঃ) সাহেব ১৩ই শাবান, ১৩৯৬ হিঃ মোতাবেক ৯ই আগষ্ট, ১৯৭৬ খৃঃ রোজ সোমবার; ১৩৮৩ বঙ্গাব্দের ঠিক শ্রাবণ মাসের অঝোরধারায় বর্ষিত বর্ষণমুখর দিনে ৩য় শাহ জাহাঁগীর (কঃ) যেরূপ ফর্মায়েছিলেন তদ্রূপ শাহ জাহাঁগীর হজরত তাজুল আরেফীন (কঃ) তৈলারদ্বীপে তশরীফ নিয়ে যান। অতঃপর সেখানে আছরের নামাজ সমাধা করেন এবং লতিফ শাহ (রঃ) এর মাজার শরীফে চাদর শরীফ পরিবেশন করান। মগরিবের নামাজের পর দেড় ঘন্টাব্যাপী দায়রা শরীফ হয়। সাড়ে ৯টায় এশার নামাজ পরবর্তী পুনরায় দায়রা শরীফ হয়। দায়রা শরীফের পর হজরত কেবলা (কঃ) মুনাজাত করেন এবং ফাতেহার পর উপস্থিত লোকদিগকে তবররুক প্রদান করেন। অতঃপর এয়াকুবকে (উক্ত খলিফা সাহেবের খাদেম) সম্বোধন করে ফর্মালেন, "তুমি তৈয়ার আছো তো?" হজরতের (কঃ) পবিত্রাদেশে সিমেন্ট, বালু এবং মিস্ত্রিরও ব্যবস্থা করা হয়েছে। তৎপরবর্তী হজরত কেবলার (কঃ) পবিত্র নির্দেশে এবং উপস্থিতিতে- তৈলারদ্বীপের খলিফা লতিফ শাহ (রঃ) সাহেবের কাফন জড়ানো দেহ উত্তোলন করলে দেখা যায়- দেহতো দূরের কথা, কাফনের কাপড়ও হুবহু অপরিবর্তীত অবস্থায় রয়েছে। তৎপরবর্তী উত্তোলিত কাফন জড়ানো দেহ বর্তমান মাজার শরীফ যে স্থানে অবস্থিত সেখানে স্থানান্তর করে পুনরায় দাফন কার্য্য সুসম্পন্ন করা হয়। (সূত্রঃ মৌলানা মোহাম্মদ মকছুদুর রহমান, " হজরত শাহ্ জাহাঁগীর তাজুল আরেফীন (কঃ): ভুবনবরেণ্য মহাপুরুষ ও যুগশ্রেষ্ঠ তত্ত্বজ্ঞানী নামক গ্রন্থ হতে)।

আরও একটি ঘটনা। হজরত আমর বিন আ'স (রাঃ) মিশরে সমাহিত হন। হিজরী ৪৩ সনের ১লা শাওয়াল তিনি ওফাত করেন। এক ব্যক্তি পায়ের ইশারায় এক আগন্তুককে তাঁর মাজার দেখিয়ে দিলে লোকটির চলার ক্ষমতা সাথে সাথে রহিত হয়ে যায়। "এবং যারা আল্লাহর পথে নিহত হয়েছে তাদেরকে তোমরা মৃত বলোনা, বরং তারা জীবিত; কিন্তু তোমরা তা জানো না। (আল কোরআন)

উপরের সংক্ষিপ্ত আলোচনা থেকে এটা নিঃসন্দেহে প্রমাণিত হয় যে, আলাহর অলীগণ ওফাতের পরেও সশরীরে বর্তমান এবং সমভাবে সক্রিয়। এতে কোন সন্দেহ বা দ্বিমতের অবকাশ নেই।

# সুফীবাদ ও আত্মদর্শন

প্রফেসর ড. আহসান সাইয়েদ
চেয়ারম্যান, ইসলামিক স্টাডিজ বিভাগ, চ.বি.

সত্য এক। কিন্তু সময় ও যুগের প্রয়োজনে সত্যের প্রকাশ ঘটে নানান রুপে। আর তাইতো পৃথিবীর সকল ধর্মের মূল নির্যাস এক হলেও বিভিন্ন ধর্মের ধর্মীয় আচার-অনুষ্ঠানাদীর মাঝে ব্যাপক বৈচিত্র্য লক্ষ করা যায়। একটু গভীরভাবে লক্ষ্য করলে দেখা যায়, প্রতিটি ধর্মীয় আচার-ব্যবস্থাই সমসাময়িক সংস্কৃতি, প্রথা, রীতি প্রভৃতি কর্তৃক প্রভাবিত। শুধুমাত্র বিভিন্ন ধর্মের মাঝে নয় বরং যুগ ও সময়ের বিবর্তনে একই ধর্মের ধর্মীয় আচার-অনুষ্ঠানের মাঝেও পার্থক্য পরিলক্ষিত হয়। যেমন ইসলামের আদিযুগ থেকে শেষযুগ পর্যন্ত অর্থাৎ হজরত আদম (আঃ) থেকে হজরত মুহাম্মদ (সঃ) পর্যন্ত বিভিন্ন নবী রাসূলগণের শরীয়ত (ধর্মীয় আচার-ব্যবস্থা) একই রকম ছিলনা। অর্থাৎ প্রতিটি ধর্ম ব্যবস্থাই সময় ও সমাজের প্রয়োজন অনুযায়ী মহাপ্রভু কর্তৃক নির্ধারিত তাঁর প্রতিনিধির মাধ্যমে পরিমার্জিত হয়ে এসেছে। এ পরিবর্তন ও পরিমার্জন ধর্মকে যুগোপযোগী ও সমৃদ্ধতর করার মানসেই হয়ে থাকে। অথচ এ সাধারণ সত্যটুকু অনুধাবনে সচেষ্ট না হয়ে আমরা আত্মনির্ভরতা ও স্বার্থের কলহে লিপ্ত হই এবং ক্ষেত্রবিশেষে আপন পার্থিব স্বার্থসিদ্ধিতে ধর্মকে নিজের মতো করে প্রচার ও ব্যবহার করতেও কুণ্ঠাবোধ করি না। অন্যদিকে জ্ঞান ও বুদ্ধির বিভিন্নতার কারণে প্রতিটি মানুষের উপলব্ধি ক্ষমতাও ভিন্ন। যার ফলে একই বিষয়ে প্রতিটি মানুষের উপলব্ধিও একই রকম হয় না। অতঃপর মানব প্রবৃত্তি আমিত্ব, দম্ভ ও অহংকারের সাথে সমঝোতা করতে ব্যর্থ হয়ে আত্মোপলব্ধিকেই শ্রেষ্ঠ স্বীকৃতি প্রদানপূর্বক অপরের মত ও পথকে অবজ্ঞাভরে প্রত্যাখ্যান করে। যার ফলশ্রুতিতে ভৌগলিক সীমারেখার মতোই পরিবার, সমাজ, রাষ্ট্র সর্বোপরি সমগ্র মানব সমাজেও সৃষ্টি হয় পারস্পরিক অশ্রদ্ধা ও পরমতসহিষ্ণুতার বিভাজন প্রাচীর। এরই ধারাবাহিকতায় সমগ্র বিশ্ব ও বিশ্বমানবতার মানচিত্র বিভাজিত হতে হতে আজ নানান দেশ, জাতি, ধর্ম, গোত্র নামক ক্ষুদ্র থেকে ক্ষুদ্রতর টুকরোয় বিভক্ত। ফলে মানবাত্মাকে বিকশিত করতে প্রবর্তিত ধর্ম মানব নামক কতিপয় দানবের হাতে বারংবার ব্যবহৃত ও বিকৃত হয়ে আধ্যাত্মবোধহীন নৈতিকতাবিবর্জিত অনুষ্ঠানসর্বস্ব এক অধর্মে পরিণত হয়। যার ফলশ্রুতিতে কিছু সংখ্যক মানুষ আজ ধর্ম ব্যবসায়ী ও ধর্ম ব্যবহারকারীদের দ্বারা পথভ্রষ্ট হয়ে অন্ধকারের অতলে তলিয়ে যাচ্ছে এবং অপর অংশ, বিশেষ করে, যুক্তিবাদী তরুণ সমাজ ধর্মের এ অবস্থা দেখে ধর্ম ও সৃষ্টিকর্তার প্রতি আগ্রহ হারিয়ে অন্যদিকে ঝুঁকে পড়ছে। অপরপক্ষে সাম্রাজ্যবাদীদের হাতে বারংবার বিপর্যস্ত, বিকৃত ও পরিবর্তিত ইতিহাসের পাতা থেকে সত্যকে অনুসন্ধান করে উদঘাটন করাও বর্তমান প্রেক্ষাপটে প্রায় দুঃসাধ্য ব্যাপার। এমতাবস্থায় কিছুটা অপরিচিত ও বিচিত্র এক পথের সন্ধান পাওয়া যায়। সেই পথ সুফীবাদ।

সুফীবাদ এক সুবিশাল মহাসমুদ্র। এই সমুদ্রে অবগাহন ব্যতিরেকে এর বর্ণনা অসম্ভব। তাই এই প্রবন্ধটি কোন জ্ঞানগর্ভ আলোচনা নয় বরং আপন জ্ঞানের সীমাবদ্ধতা ও সংকীর্ণতা স্বীকারপূর্বক সত্যান্বেষী এক মানবমনের আত্মোপলব্ধি উপস্থাপনেরই সীমিত প্রয়াস মাত্র।

বিশ্বের বিখ্যাত সুফী দার্শনিক, গবেষক, কবিগণ বিভিন্ন সময়ে আপন দৃষ্টিকোণ ও উপলব্ধি থেকে সুফীবাদকে সংজ্ঞায়িত ও বর্ণনা করেছেন। তাঁদের মাঝে মুহীউদ্দীন ইবনুল আরবী (১১৬৫-১২৫৩ খৃঃ), যুননুন মিসরী (৮৬০ খৃঃ) বায়েজীদ বোস্তামী (৮৭০ খৃঃ), মনছুর হালাজ (৮৫৪-৯২২ খৃঃ), ইমাম গাজ্জালী (১০৫৮-১১১১ খৃঃ), কবি ফরিদউদ্দীন আত্তার (১২২৮-১২২৯), সানায়ী (১১৫০ খৃঃ), মৌলানা জালালুদ্দীন রুমী (১২০৭-১২৭৩ খৃঃ), শেখ সাদী (১১৭৫-১২৯৫ খৃঃ), কবি হাফিজ (১৩১৫-১৩৯১ খৃঃ), মোল্লা জামী (১৪১৪-১৪৯২ খৃঃ) প্রমুখ বিশেষভাবে উল্লেখযোগ্য। তাঁদের রচিত বিভিন্ন প্রসিদ্ধ গ্রন্থসমূহের আলোকে সুফীবাদকে নিম্নরুপে সংজ্ঞায়িত করা যায় অধিকাংশ সুফী দার্শনিকের মতে সূফী শব্দের

উৎপত্তি 'সুফ' শব্দ হতে যার অর্থ পশম। পূর্বে সংসারত্যাগী সাধু সন্ন্যাসীগণ মোটা কর্কশ পশমী বস্ত্র পরিধান করতেন। এই পশমী কাপড় তাঁদের অতি সাধারণ নির্বিলাস জীবনযাপনেরই পরিচায়ক ছিল।

অনেকের মতে সুফী শব্দের উদ্ভব আরবী 'সাফা' যার অর্থ পবিত্রতা। তাঁদের মতে যে সকল মহাত্মা সাংসারিক পাপ-পঙ্কিলতা হতে কায়মনোবাক্যে পবিত্র, তাঁরাই সুফী।

আবার অনেকের মতে 'আসহাবে সুফফা' হতে সুফী শব্দের উৎপত্তি। নবী করিম (সঃ) এর সময়ে একদল নবীপ্রেমী সংসারধর্ম ত্যাগ করে নবীজির (সঃ) মদীনা মুনাওয়ারাস্থ আবাসস্থল সংলগ্ন স্থানে বসবাস করতেন এবং সর্বদা আল্লাহর ধ্যান ও ইবাদতে মশগুল থাকতেন। তাঁদের আসহাবে সুফফা নামে অভিহিত করা হয়। বস্তুত পার্থিব কামনা-বাসনা মুক্ত, নির্বিলাস সহজ সরল জীবনযাপনকারী মহা সাধু পুরুষগণ যারা সাধারণত্বের সীমা অতিক্রম করতে সমর্থ হয়েছেন, পার্থিব জ্ঞানের পাশাপাশি যাদের অন্তরে সৃষ্টিকর্তা তাঁর গুপ্ত রহস্যময় জগতকে উন্মুক্ত করেছেন, যারা বহুত্বকে অতিক্রম করে একক মহাসত্যকে খুঁজে পেয়েছেন এবং আপন 'আমিত্ব' এর বিনাশে সমর্থ হয়েছেন, তাঁরাই সুফী। তাঁরাই প্রকৃত জ্ঞানী, পূর্ণমানব, সিদ্ধপুরুষ, তাঁরাই যোগ্যতম পথপ্রদর্শক, যেহেতু তাঁরা জগৎপথ অতিক্রমে মহাসত্যের আলোকপ্রাপ্ত পবিত্র আত্মা। তাঁদের শারীরিক অবয়ব ভিন্ন হলেও তাঁদের আত্মা মহাপ্রভুর সত্ত্বায় সম্পূর্ণরুপে বিলীন। তাঁদের কথাবার্তায়, কাজে-কর্মে, চা-চলনে তাই কেবলমাত্র সত্যের নূর তথা আলো প্রকাশিত ও বিচ্ছুরিত হয়। তাঁরা কঠোর আধ্যাত্মিক সাধনার বলে আপন প্রবৃত্তি তথা কামনা, বাসনা, হিংসা, ক্রোধ, লালসা হতে মুক্ত ও পবিত্র বিধায় খোদার খোদায়ীর প্রকাশস্থল সাব্যস্থ হন। যার ফলে তাঁদের মাধ্যমে প্রায়শ নানান অলৌকিকত্ব প্রকাশ পায়, যা প্রকৃতপক্ষে খোদার কুদরতেরই পরিচায়ক। আল্লাহ জাল্লা শানুহু বলেন "বান্দাগণ নফল ইবাদতের দ্বারা আমার সান্নিধ্যের প্রতি অগ্রসর হতে থাকে যে পর্যন্ত না আমি তাকে ভালোবাসি এবং আমি যখন ভালোবাসি তকন তার শ্রবণশক্তি হয়ে যাই যা দ্বারা সে শ্রবণ করে, আমি তার চোখ হয়ে যাই যা দ্বারা সে দেখে"। (হাদীসে কুদসী)

তাই তাঁদের কথাবার্তা, কাজকর্ম আপন ইচ্ছায় নয় বরং খোদার ইচ্ছানুযায়ী হয়ে থাকে। মহাগ্রন্থ আল কুরআনে আল্লাহ পাকের সগৌরব ঘোষণা-

"আর তুমি মাটির দলা নিক্ষেপ করনি, যখন তা নিক্ষেপ করেছিল বরং তা নিক্ষেপ করেছিলেন আল্লাহ স্বয়ং।"(সুরা আল আনফাল, আয়াত- ১৭)

সৃষ্টির আদিলগ্ন থেকেই যখনই মানবজাতি অন্যায়, অবিচার, অসত্য ও পাপাচারের অন্ধকারে নিমজ্জিত হয়েছে তখনই বিশ্বকর্তা মহাপ্রভু আল্লাহ জাল্লা শানুহু স্বীয় নির্ধারিত প্রতিনিধি তথা নবী-রাসুল প্রেরণের মাধ্যমে মানবজাতিকে হেদায়েত ও মুক্তির পথ দেখিয়েছেন। এই সকল নবী-রাসুলগণের প্রত্যেকেই একটি নির্দিষ্ট জাতি, গোত্র, কিংবা একটি নির্দিষ্ট সময়ের মানবগোষ্ঠীর হেদায়তের দায়িত্বভার নিয়ে ধরাধমে আগমন করেন এবং স্ব স্ব দায়িত্ব যথার্থতার সহিত সুসম্পন্ন করেন। এরই ধারাবাহিকতায় মানব ইতিহাসের কোন এক সুকঠিন সন্ধিক্ষণে নিকষ কালো রাত্রির শেষে প্রভাত রবির ন্যায় আবির্ভূত হন সর্বকালের সর্বশ্রেষ্ট ব্যক্তিত্ব, সর্বশ্রেষ্ট নবী, সরোয়ারে কায়েনাত, শাহেনশাহে মদীনা, নুরে মুজাসসাম, হজরত মুহাম্মদ মোস্তফা আহমদ মুজতবা (সঃ)। তিনি আল্লাহর সর্বশ্রেষ্ট নিদর্শনরূপে এ ধরায় আগমন করেন এবং জাতি বর্ণ-গোত্র নির্বিশেষে এমনকি শুধুমাত্র মানবজাতিকে নয় বরং সমগ্র সৃষ্টিজগতকে তাঁর রহমতের আওতাভুক্ত করে 'রাহমাতুল্লীল আলামীন' রূপে সর্বোচ্চ মর্যাদার আসনে অধিষ্ঠিত হন। অতঃপর তিনি বিশ্ববাসীর জন্য আল্লাহ প্রদত্ত দ্বীনকে পরিপূর্ণতা দান করেন এবং 'খাতামুন নবীঈন' রূপে নবুয়্যত যুগের পরিসমাপ্তি করেন।

পরম করুণাময় আল্লাহতা'লার প্রিয়তম মাহবুব সৈয়্যদুল মুরসালীন নবী করীম (সঃ) তাঁর রবের পক্ষ হতে দুইটি সর্বশ্রেষ্ট নেয়ামত অর্জন করেন। এর একটি হল নবুয়্যত (অহীর মাধ্যমে খোদায়ী নির্দেশ লাভ) এবং অপরটি হল বেলায়ত (খোদার নিকটতম রহস্যপূর্ণ সম্পর্ক)। একমাত্র নবীজির (সঃ) সত্ত্বাই এই দুইটি নেয়ামত পরিপূর্ণভাবে বিকশিত হয় বিধায় তিনিই সমগ্র জগতে সর্বোচ্চ মর্যাদার অধিকারী, স্রষ্টার শ্রেষ্টত্বের সর্বশ্রেষ্ট রূপ। নবুয়্যত যুগের পরিসমাপ্তির সাথে

হুজুর পাক (সঃ) বিপদগ্রস্থ বিশ্বমানবতার জন্য হেদায়তের ধারা অব্যাহত রাখার মানসে হজরত আলী (রঃ) কে বেলায়তের সিংহাসনে অধিষ্ঠিত করার মাধ্যমে বেলায়ত যুগের আনুষ্ঠানিক সূচনা করেন (যদিও সৃষ্টির আদিলগ্ন থেকেই নবুয়্যতের মাঝেই বেলায়ত বিদ্যমান ছিল) এবং বেলায়তকে রিসালাতের প্রতিনিধিত্বকারী সাব্যস্ত করেন। অতঃপর তাঁরই পবিত্র বংশধারায় অসংখ্য আউলিয়া কেরাম তাঁরই আদর্শের মশাল হাতে যুগে যুগে এ ধরায় আগমন করেন, অন্ধকারাচ্ছন্ন মানব হৃদয়ে আল্লাহাতালা ও তাঁর মাহবুবের প্রেমের প্রদীপ প্রজ্জ্বলনপূর্বক পথভ্রষ্ট ও দিকভ্রান্ত মানবজাতিকে হেকমত সহকারে 'সিরাতুল মুস্তাকিম' এর পথে আহ্বান করেন। যুগে যুগে বেলায়তের এ ক্রমপ্রবাহমান ধারায় গুপ্ত ও ব্যক্ত অসংখ্য অলী-উল্লাহর আবির্ভাব ঘটে এবং এই ধারা পৃথিবীর শেষদিন পর্যন্ত জারি থাকবে। এই সকল সুফীসাধক কিংবা আউলিয়াকেরাম মূলতঃ আল্লাহর প্রশাসনের প্রশাসনিক কর্মকর্তারূপে নিয়োজিত থাকেন এবং তাঁরই নির্দেশে সমস্ত কার্য সমাধা করে থাকেন। এখন বর্তমান সময়ে এই সুফীবাদের গুরুত্ব সম্পর্কে কিছুটা আলোকপাত করতে চাই। বিশ্বের প্রসিদ্ধ বহু আলেম আজ পরস্পরবিরোধী বক্তব্যের মাধ্যমে আপন অবস্থানকে প্রশ্নবিদ্ধ করার পাশাপাশি সরলমনা সাধারণ মানুষের বিভ্রান্তি আরও বৃদ্ধি করেছেন। এমতাবস্থায় সত্যানুসন্ধিৎসু মানুষ স্বাভাবিকভাবেই বিভ্রান্ত, দ্বিধান্বিত হয়ে হতাশ হয়ে পড়ছে।

দ্বিধাগ্রস্থ এই মানবজাতির জন্যই কুরআনুল কারীমে আল্লাহ্ তাআলার সুস্পষ্ট নির্দেশনা-

"আমদের সরল পথ দেখাও। সেই সমস্ত লোকের পথ, যাদেরকে তুমি নেয়ামত দান করেছ। তাঁদের পথ নয়, যাদের প্রতি তোমার গজব নাযিল হয়েছে এবং যারা পথভ্রষ্ট হয়েছে।" (সুরা ফাতিহা- আয়াত- ৬-৭)

"অনুসরণ কর তাঁদের, যারা তোমাদের কাছে কোন বিনিময় কামনা করেনা, অথচ তা'লা সুপথপ্রাপ্ত।" (সুরা ইয়াসীন, আয়অত- ২১)

নিঃসন্দেহে আল্লাহর অলিগণই এই 'সুপথপ্রাপ্ত' ও 'অনুকরণীয়'দের দলভুক্ত। তাঁদের উদার দৃষ্টিভঙ্গি, সার্বজনীন প্রেমময় জীবন দর্শন, উন্নত চরিত্র, আল্লাহর তরফ হতে আহরিত গুপ্ত জ্ঞান সর্বোপরি তাঁদের নানান অলৌকিক ঘটনাবলী বা কারামত তাঁদের সাথে স্রষ্টার গভীর সম্পর্কের সনদ প্রদান করে।

ফেরেশতাদের সর্দার আজাজীল আল্লাহর ইবাদতে মশগুল থাকার পরও আল্লাহ রাব্বুল ইজ্জত যখন স্বীয় প্রতিনিধি হজরত আদম (আঃ) কে সৃষ্টি করলেন এবং সমস্ত ফেরেশতাদের প্রতি তাঁকে সিজদার নির্দেশ জারী করলেন, আজাজীল অহংকারবশত তা প্রত্যাখ্যান করল, যেহেতু আদম (আঃ) মাটির তৈরী অথচ সে আগুনের তৈরী ফেরেশতা সর্দার শুধুমাত্র আল্লাহর প্রতিনিধিকে অস্বীকার ও অসম্মান করায় তার সমস্ত ইবাদত তার রবের দরবারে প্রত্যাখ্যাত হল এবং সে চিরকালের জন্য অভিশপ্ত শয়তানে পরিণত হল। এই ঘটনার আলোকে প্রতীয়মান হয় আল্লাহর প্রতিনিধিকে স্বীকৃতি প্রদান, তাঁর প্রতি যথাযোগ্য সম্মান প্রদর্শন এবং তাঁর পরিপূর্ণ আনুগত্য স্বীকার ব্যতীত ঈমাণ, ইলম ও আমল সবই স্রষ্টার নিকট অপূর্ণ ও অগ্রহণযোগ্য। তাই আল্লাহ তা'লার প্রতিনিধিরূপে নবী-রাসুলগণের প্রতি বিশ্বাস ও আনুগত্য অপরিহার্য তেমনিভাবে নবুয়ত যুগের পরবর্তী এ যুগে আমিত্বের বিনাশ ও অহংকার পরিহারপূর্বক স্রষ্টার প্রতিনিধিরূপে যে সকল মহান অলী আবির্ভূত হন তাদের অনুসরণের মাধ্যমে সত্যের সন্ধান পাওয়া যায়।

অতএব বোঝা যায়, বর্তমান দ্বিধাবিভক্ত বিশ্বের এই অস্থির সময়ে যখন বিশ্বাস তথা ঈমাণ সংরক্ষণ হাদীসে নববী অনুসারে 'হাতের তালুতে জ্বলন্ত কয়লার টুকরো ধারণের চাইতেও কঠিনতর' এরূপ অবস্থায় একজন প্রকৃত জ্ঞানী শিক্ষক কিংবা পথপ্রদর্শক ব্যতিরেকে সত্যানুসন্ধান তথা মহান সৃষ্টিকর্তার পরিচয় ও সন্ধান লাভ অসম্ভব। একটি শিক্ষাপ্রতিষ্ঠানে বিভিন্ন বিষয়ে শিক্ষাদানের জন্য যেরূপ উক্ত বিষয়ে পারদর্শী শিক্ষক নির্ধারিত, মানবদেহের বিভিন্ন অঙ্গ কিংবা তন্ত্রের রোগের চিকিৎসার জন্য যেরুপ সংশ্লিষ্ট বিশেষজ্ঞ চিকিৎসক সুনির্দিষ্ট, ঠিক তেমনিখাবে মানবাত্মা যখন অনিয়ন্ত্রিত প্রবৃত্তির (কামনা, হিংসা, লালসা, ক্রোধ, ভোগবৃত্তি) বশবর্তী হয়ে রোগগ্রস্থ হয়ে পড়ে, তখন একজন রূহানী চিকিৎসকের আবশ্যকতা প্রকট হয়ে পড়ে। বস্তুত নবী-রাসুলগণের পর এই সকল সুফীসাধক, আউলিয়াকেরামগণই যুগ যুগ ধরে

রোগাক্রান্ত মানবাত্মার সুচিকিৎসার মহান ব্রত নিয়ে আল্লাহ তা'লার নির্দেশে নীরবে নিভৃতে কাজ করে আসছেন। এই চিকিৎসক, শিক্ষক তথা পথপ্রদর্শকের অনুসন্ধান পূর্বক তাঁর পবিত্র সত্ত্বায় পরিপূর্ণ আত্মসমর্পন এবং তাঁর দর্শন বা তরীকার অনুশীলন প্রতিটি সত্যান্বেষী মানুষের জন্য অপরিহার্য্য। উল্লেখ্য বিশ্বে সময় ও যুগের প্রয়োজনে অসংখ্য সুফীদর্শন তথা তরীকার উদ্ভব ও বিকাশ পরিলক্ষিত হয়। তম্মধ্যে কাদেরীয়া, চিশতীয়া, নকশবন্দীয়া, শাহ্ জাহাঁগীরি তরিকাসহ বহু তরীকা সবিশেষ উল্লেখযোগ্য।

বর্তমান বিশ্বপরিস্থিতিতে যখন লোকেরা বিভ্রান্ত পথভ্রষ্ট, তখন তাসাউফ বা সুফীবাদ অন্ধকার প্রকোষ্ঠে প্রজ্বলিত প্রদীপের ন্যায় মানব অন্তরে প্রেম, ধর্মসাম্য, পরচর্চা পরিহারপূর্বক আত্মসমালোচনা ও আত্মসংশোধন, আমিত্বের বিনাশ, অহংকারের পরিহার ও আদবের দীক্ষার আলো বিকিরণে তৎপর। তাই সুফীবাদ সম্পর্কে অধিকতর জ্ঞানার্জন ও এর চর্চার মাধ্যমে বর্তমান বিক্ষুব্ধ বিশ্বে শান্তি প্রতিষ্টার প্রচেষ্টায় ব্রতী হয়ে আল্লাহর অনুগ্রহ ও নৈকট্য অর্জনের আহবান জানাই।



# ইসলাম, কোরআন ও বিজ্ঞান

মোহাম্মদ মুজাহিদুল ইসলাম চৌধুরী
সহযোগী অধ্যাপক, ইসলামিক স্টাডিজ বিভাগ, চট্টগ্রাম কলেজ, চট্টগ্রাম।

ইসলাম হলো একটি পূর্ণাঙ্গ জীবন ব্যবস্থা। মানব জীবনের এমন কোন দিক নেই যার কোন সমাধান ইসলামে নেই। মানব জীবনের প্রতিটি দিক সম্পর্কে তথ্যের প্রধান উৎস হচ্ছে ইসলাম। আর ইসলামের মূল ভিত্তি হচ্ছে পবিত্র কোরআন মাজীদ এবং হজরত রসূল করিম (সঃ) এর সুন্নাহ। বিশ্বভ্রক্ষ্মান্ডের প্রতিটি সৃষ্টিরাশির অনু-পরমাণুতে খোদার অস্থিত্ব যে বিদ্যমান আছে, এ সত্যটি প্রচার করাই হচ্ছে ইসলামের মূল লক্ষ্য। সুতরাং যে মূহুর্তে এ বিশ্বভ্রক্ষ্মান্ড সৃষ্টি হয়েছে, সে মূহুর্ত থেকেই ইসলামের সৃষ্টি হয়েছে। সুতরাং ইসলাম শাশ্বত এবং চিরন্তন। ইসলাম কোন মানবগড়া মতবাদ নয়। উহা স্রষ্টা প্রদত্ত মতবাদ। এ মতবাদের কোন তুলনা নেই। এ মতবাদের তুলনা এ মতবাদ নিজেই। সৃষ্টির আদি থেকেই ইসলাম এ ধরাধামে বিদ্যমান রয়েছে যার মূল কথা হচ্ছে মহান স্রষ্টার একত্ববাদ ঘোষণা। হজরত রসূলে করিম (সঃ) এর মাধ্যমে ইসলামের বিকাশ ঘটেছে এবং এর পূর্ণাঙ্গ বাস্তবায়ন ঘটেছে। তাই হজরত রসূলে করিম (সঃ) হচ্ছেন পরিপূর্ণ ইসলামের বাস্তবায়ক এবং মহান স্রষ্টা হচ্ছেন ইসলামরূপ একমাত্র আদর্শ জীবন ব্যবস্থার উদ্ভাবক, প্রতিষ্ঠাতা এবং পরিপূর্ণতা দানকারী। মহান আল্লাহতা'লা তাই বলেন,
"আলইয়াওমা আকমালতু লাকুম দিইনাকুম ওয়াতমামতু আলাইকুম নেমাতিই ওয়ারাদীতু লাকুমুল ইসলামা দ্বীনা"।

অর্থাৎ, "আমি তোমাদের জন্য তোমাদের ধর্ম পরিপূর্ণ করলাম এবং তোমাদের প্রতি আমার অনুগ্রহ সম্পূর্ণ করলাম এবং তোমাদের জন্য ইসলামকে পূর্ণাঙ্গ জীবন বিধান হিসেবে মনোনীত করে দিলাম। - (সুরা মায়েদা, ৫:৩)

যেহেতু ইসলাম একটি সামগ্রীক ব্যবস্থা, সেহেতু জীবন বা জ্ঞানের এমন কোন দিক নেই যে বিষয়ে ইসলামের মহাগ্রন্থ কুরআনুল কারীমে আলোচিত হয়নি। কারণ ইসলামের মূল লক্ষ্য হল মানবের কল্যাণ সাধন এবং মানুষকে সকল প্রকার পাপাচার, অত্যাচার, অবিচার, লাঞ্চনা ও শোষণ থেকে মুক্তি প্রদান। তাই মানব জীবনের কল্যাণ ও মুক্তির সাথে জড়িত প্রতিটি বিষয় সম্পর্কে ইসলামে সুস্পষ্ট নীতিমালা ও দিক নির্দেশনা রয়েছে। এ ইসলামরূপ বৃক্ষের বিজ্ঞান একটি শাখা মাত্র। সুতরাং ইসলামের ব্যাপ্তি বিজ্ঞান থেকে অনেক বেশী ব্যাপক এবং গভীরতর।

বিজ্ঞান অর্থ হচ্ছে বিশেষ জ্ঞান। আর একটু ব্যাখ্যা করলে বলা যায়, বিজ্ঞান হচ্ছে এমন একটি বিশেষ জ্ঞান যে জ্ঞান সুশৃঙ্কলভাবে প্রয়োগের মাধ্যমে একটি নির্দিষ্ট সময়ের মধ্যে একটি নির্দিষ্ট লক্ষ্যে উপনীত হওয়া যা। অথাৎ "Science means systematizing things to reach a goal within a definite period of time." এ বিশেষ জ্ঞান বা বিজ্ঞান খোদা প্রদত্ত। মানুষ এর ব্যবহারকারী মাত্র। কতগুলো অনুমানের উপর ভিত্তি করে খোদা প্রদত্ত দ্রব্য বা বস্তু সম্পর্কে পরীক্ষা-নিরীক্ষা চালানোর পর বৈজ্ঞানিক যে সিদ্ধান্ত বা ফলাফল লাভ করেন তা হচ্ছে গবেষণলব্ধ ফল বা আবিষ্কার এবং যে প্রক্রিয়ার মাধ্যমে এ ফল বা আবিষ্কার অর্জন করা হয় তা হচ্ছে বৈজ্ঞানিক পদ্ধতি। বৈজ্ঞানিক পদ্ধতির মাধ্যমে অর্জিত ফলাফল চুড়ান্ত বা সর্বশেষ নয়। উদাহরণস্বরূপ, মানুষ এ পর্যন্ত ১১টি গ্রহ আবিষ্কার করেছে। এর অর্থ এ নয় যে, এ বিশ্বভ্রক্ষ্মান্ডের গ্রহের সংখ্যা মাত্র ১১টি। আরও গ্রহ থাকতে পারে যা এখনও মানুষের অজানা। তাই মানব কর্তৃক পরিচালিত বিজ্ঞানের ফলাফলে ভুলভ্রান্তি থাকাটা অস্বাভাবিক নয়। তাই বিজ্ঞানের কোন ফলাফল বা উপসংহার আপাতঃ দৃষ্টিতে ইসলামের সাথে অসঙ্গতিপূর্ণ হলে এটা বলা ঠিক হবে না যে, বিজ্ঞান ইসলামের বিরোধী। আসল জ্ঞানের সীমাবদ্ধতার কারণে বিজ্ঞানের কোন কোন ফলাফল ইসলামের সাথে অসঙ্গতিপূর্ণ মনে হয়। কিন্তু পরিপূর্ণ জ্ঞান দ্বারা পরিচালিত চুড়ান্ত ফলাফল কখনও ইসলামের বিরুদ্ধে যেতে পারেনা। কারণ ইসলাম থেকে বিজ্ঞান এসেছে। ইসলাম খোদার সৃষ্টি এবং বিজ্ঞানলব্ধ ফলাফল মানুষের সৃষ্টি, যে মানুষকে সৃষ্টি করেছেন মহান আলাহাতালা। খোদার সৃষ্টি এবং খোদা কর্তৃক সৃষ্ট মানুষের সৃষ্টি কোনদিন তুলনীয় হতে পারেনা। মানুষের সৃষ্টিতে ভুলভ্রান্তি থাকা স্বাভাবিক। সত্যিকার অর্থে ইসলাম বা বিজ্ঞান এক অপরের বিরোধী নয়, বরং ইসলামই হচ্ছে বিজ্ঞানের মূল শেকড় বা উৎস। ইসলামের মূল লক্ষ্য হচ্ছে বিশ্বের মানব জাতির কল্যাণ এবং প্রকৃত বিজ্ঞানের লক্ষ্যও তাই। সুতরাং উভয়ের লক্ষ্য এক এবং অভিন্ন।

পূর্বেই বলেছি ইসলামের পরিধি হচ্ছে ব্যাপক এবং বিজ্ঞানের পরিধি হচ্ছে সীমিত। এমন কতগুলো বিষয় আছে যেগুলোর ব্যাপারে বিজ্ঞানের ব্যাখ্যা করার কোন ক্ষমতা নেই কিংবা বিজ্ঞানের নিয়ন্ত্রন করার ক্ষমতা নেই। উদাহরণ স্বরূপ, বিজ্ঞান মানুষের মৃত্যুকে ঠেকাতে পারে না, হয়তো কিছুটা বিলম্বিত করতে পারে। কেন? প্রশ্নের উত্তর খুঁজতে খুঁজতে আমরা এমন একটি পর্যায়ে পৌছাই যার পরে বিজ্ঞান আর কোন "কেন" প্রশ্নের উত্তর দিতে সক্ষম হয়না। আবার এমন কতগুলো ঘটনা আছে যেগুলো বিজ্ঞানের দৃষ্টিতে ঘটেছে বলে মনে হয়না, কিন্তু আসলে ঘটনাগুলো ঘটেছে। সুতরাং এমন একটি জগৎ আছে যে জগৎ বিজ্ঞানের ও আওতার বাইরে। কিন্তু এরূপ অজানা জগৎ কিংবা বিষয় সম্পর্কে ইসলামের মূল ভিত্তি কুরআনুল করিমকে বিশ্লেষণ করলে উত্তর মিলবে। এ প্রসঙ্গে আমি বিশ্বলোক সৃষ্টির বিষয়টি সম্পর্কে বিজ্ঞানের দৃষ্টিভঙ্গি বিশেষণ করে ইসলামের যথার্থ শ্রেষ্টত্ব প্রমাণ করার চেষ্টা করব।

বিশ্বলোক সৃষ্টি সম্পর্কে তিনটি ব্যাখ্যা বিজ্ঞান আমাদেরকে প্রদান করেছে। এ তিনটি ব্যাখ্যা যথাক্রমে "লাপাসের নীহারিকা মতবাদ" অনুযায়ী আজ থেকে ২লক্ষ কোটি বছর আগে সুক্ষ বিন্দু 'অনু'র একটি পূঞ্জীভূত মেঘমালা ছিল। এ মেঘমালায় একটা কম্পন সৃষ্টির ফলে মেঘমালা (উষ্ণ গ্যাসীয় বস্তুপুঞ্জ) ক্রমশঃ সঙ্কুচিত হয় এবং ঘণীভূত হয়ে গ্রহ, নক্ষত্র, নীহারীকা (Nebula) ইত্যাদির সৃষ্টি হয়। এ নীহারিকা ক্রমশঃ পাক খেতে থাকে এবং ক্রমান্বয়ে ঘনপিন্ডে রূপান্তরিত হয় যাকে আমরা সূর্য বলি। সূর্যের চারপাশের অবস্থিত বস্তুপুঞ্জ ক্রমশঃ ঠান্ডা হয়ে আকারে ছোট হয়ে আসে। ফলে এ সকল বস্তুপুঞ্জের পাক খাওয়ার গতি বেড়ে যায় এবং ক্রমশঃ পৃথক হয়ে জমাট বাঁধতে থাকে। ফলশ্রুতিতে গ্রহ ও উপগ্রহের সৃষ্টি হয়।

"জীনসের আকস্মিক নৈকট্যবাদ" অনুসারে একটি বিশাল নক্ষত্র সূর্যের নিকট দিয়ে ছুটে যাওয়ার সময় উহার আকর্ষণে সূর্যেও বুক থেকে গ্যাসীয় বস্তুপিঞ্জ পটলের মত টুকরা টুকরা হয়ে যায় এবং এ টুকরাগুলো সূর্যের চারপাশে চাকার মত ঘুরতে ঘুরতে বিভিন্ন গ্রহ-উপগ্রহে পরিণত হয়।

"কার্য-কারণ মতবাদ অনুযায়ী কণিকাপুঞ্জের নিরন্তর গতিশীলতার ফলে অসংখ্য ছোট-বড় পাকের সৃষ্টি হয। অপেক্ষাকৃত বড় একটি বস্তুকণা ঘনীভূত হয়ে সূর্যের কেন্দ্রবস্তু সৃষ্টি হয। এর চারপাশে বস্তুকণার সমন্বয়ে বিভিন্ন আকারের গ্রহ, কণিক, পিন্ড সৃষ্টি করে। ক্রমান্বয়ে বিভিন্ন সংঘাত ও তেজস্ক্রিয় বিবিরণের ফলে সূর্যতাপের সৃষ্টি হয় এবং সুর্যের প্রচন্ড তাপে পরবর্তীকালে ধুমকেতু, উল্কা প্রভৃতির সৃষ্টি হয় এবং বিশ্বলোকের উদ্ভব ঘটে। এ প্রক্রিয়ার প্রাথমিক স্তর হচ্ছে (Serries Accident) এবং দ্বিতীয় স্তর হচ্ছে কার্যকারণ বিধি। (Law of Causation)। প্রাথমিক স্তরে দুর্ঘটনাবশতঃ কম্পনের সৃষ্টি হয় এবং দ্বিতীয় স্তরে কার্যকারণ বিধি (অর্থাৎ প্রত্যেক কারণের ফলাফল আছে) অনুসারে স্বাভাবিক নিয়মে অন্যান্য বিবর্তন সংঘটিত হয়। এখন প্রশ্ন হল, বস্তুপুঞ্জ পাক খেতে খেতে জমে উঠলো কেন? ঘন পিন্ড হল কেন? সূর্যের সাথে সৌরজগতের আকর্ষণে সৌরজগত সৃষ্টি না হয়ে অন্য কিছু সৃষ্টি হল না কেন? বিশাল নক্ষত্রটি সূর্যের দিকে ছুটে গেল না কেন? আকর্ষণে গ্যাসীয় বস্তুপুঞ্জ ছিটকে পড়ল কেন? ধুমকেতু বা উল্কার সৃষ্টি না হয়ে অন্য কিছু সৃষ্টি হলনা কেন? নিয়মশৃঙ্খলা মাফিক চলছে কেন? বৈজ্ঞানিকেরা বলতে চান কারণের সাথেই ফলাফলের সৃষ্টি হয়েছে। এ 'কারণ-ফলাফল' (Law of Causation) এর দৃষ্টিভঙ্গি থেকেই যান্ত্রিক দর্শন বা (Mechanical Philosophy) এর সুষ্টি হয়েছে যে দর্শন নিউটন, বাখ এবং মাইকেল এঙ্গেলো (Michael Anglo) এর মত বৈজ্ঞানিক ও একটি সুক্ষ মস্তিস্ক মূদ্রণ যন্ত্র ছাড়া আর কিছুই নয়। কিন্তু বিজ্ঞানের আধুনিক আবিষ্কার এ 'কার্য্য-কারণ' তত্ত্ব পরিত্যাগ করেছে এবং আপেক্ষিকতা তত্ত্বের (Theory of Relativity) জন্ম দিয়েছে। 'কার্য্য-কারণ' তত্ত্ব দ্বারা মধ্যাকর্ষণ বিধি ও আলোর বিধি এখন আর ব্যাখ্যা করা যাচ্ছে না। কারণ নিউটনের আগেও গাছ থেকে আপেল পড়ত, কিন্তু সেটা যে মধ্যাকর্ষণ শক্তির ফল এটা কেউ বলেনি। সুতরাং উপরোক্ত সব 'কেন' যে আল্লাহতা'লার আদেশেই হয়েছে এটা বলার অপেক্ষা রাখেনা। তাই সাম্প্রতিককালে অযান্ত্রিক বাস্তবতা (Theory of non mechanical reality) উদ্ভব হয়েছে তাতে স্রষ্টার চূড়ান্ত ক্ষমতাকে স্বীকার করে নেয়া হয়েছে। খোদার অস্থিত্বকে দুটো কারণে অবশ্যই স্বীকার করতে হবে:

১. আল্লাহ্ সব সৃষ্টি আশ্চর্য্যজনক এবং মানুষের সাধারণ জ্ঞানের আইরে। আল্লাহর এ মহান ক্ষমতার জন্য তাঁর প্রতি অবশ্যই কৃতজ্ঞতা জানাতে হবে।
২. মানুষ সত্যি বড় অসহায় এবং সর্বময় ক্ষমতার অধিকারী একমাত্র আল্লাহর কাছেই মিলবে চূড়ান্ত আশ্রয়।

